এটা খুব আশ্চর্য্য ব্যাপার যে রোমে ট্রিবিউনগণকে দেবতার মত বিবেচনা করা হইলেও এ কল্পনা লোকের মনে উদয় হইত না যে তাঁহারা কখনও জাতির অধিকার সমূহ জবরদখল করিতে পারেন এবং তাঁহারাও ঐরূপ বিশাল জনসংঘের মধ্যে নিজেদের ক্ষমতায় একটি ব্যাপারেও জনমতের সিদ্ধান্ত ( plebiscite ) চালাইয়া দিতে চেষ্টা করেন নাই। গ্রাকাই ( gracques ) ভ্রাতৃদ্বয়ের সময়ে যাহা ঘটিয়াছিল তাহা হইতে আমরা ধারণা করিতে পারি যে জনগণের এই রূপ সংখ্যাধিক্য হওয়াতে সময়ে সময়ে কিরূপ অসুবিধা হইত ; কারণ ঐ সময়ে নাগরিকগণের কতক অংশকে ঘরের ছাদে উঠিয়া ভোট দিতে হইয়াছিল।

যেখানে অধিকার ও স্বাধীনতাই সর্ব্বস্ব সেখানে অসুবিধার কথা উঠে না। উক্ত বিচক্ষণ জাতির মধ্যে প্রত্যেক জিনিসেরই ন্যায্য দাবী স্বীকৃত হইত, ট্রিবিউনগণ পর্য্যন্ত যাহা করিতে সাহসী হইতেন না তাঁহারা লিকটরগণকে (licteurs) তাহা করিতে দিতেন ; ইহারা তাঁহাদের প্রতি-নিধির স্থানে বসিবার চেষ্টা করিবে এ ভয় তাঁহাদের কখনও হইত না।

শাসনশক্তি কিভাবে সময়ে সময়ে রাজশক্তির প্রতিনিধিত্ব করিত তাহা বুঝিতে পারিলেই ট্রিবিউনগণ কি ভাবে সময়ে সময়ে জাতির প্রতিনিধির স্থানে বসিতেন তাহা পরিষ্কার বুঝা যাইবে। আইন সাধারণ ইচ্ছার প্রকাশ ; এ হেতু ব্যবস্থাপক ক্ষমতার ব্যবহারে জাতির কোনরূপ প্রতিনিধি

থাকিতে পারে না ; কিন্তু যে শক্তিতে এই আইন প্রয়োগ হয়, অর্থাৎ কার্য্যকরী ক্ষমতার ব্যবহারে জাতির প্রতিনিধি থাকে ও থাকা উচিত। তাহা হইলে দেখা যাইতেছে যে একটু গভীরভাবে বিষয়টি পরীক্ষা করিলে দেখিতে পাওয়া যাইবে যে ব্যবস্থাবিধি খুব কম জাতিরই আছে। সে যাহাই হউক, এটা নিশ্চিত বুঝা যাইতেছে যে কার্য্যকারী ক্ষমতা তাঁহাদের হাতে না থাকাতে ট্রিবিউনগণ এখনও তাঁহাদের পদের অধিকার বলে রোমকগণের প্রতিনিধির আসনে বসিতে পারিতেন না, কেবল সেনেটের অধিকার জবর দখল করিয়া লইতে পারিতেন।

গ্রীকগণের মধ্যে জাতির সমস্ত কর্ত্তব্য তাহারা নিজেরা করিত; সর্ব্বদাই তাহারা সাধারণ স্থানে ( la place publique ) সমবেত হইত। নাতিশীতোষ্ণ দেশ, লোকেও অতি লোভী নয়; কাজ কর্ম্ম দাসগণই করিত; কাজেই স্বাধীনতা লইয়া জাতি ব্যাপৃত থাকিত। তাহাদের মত এতগুলি সুবিধা না থাকিলে ঐ সকল অধিকার কি করিয়া বজাইয়া রাখা সম্ভব? তোমাদের দেশের জলবায়ু উগ্রতর, কাজেই তোমাদের অভাব অভিযোগও * বেশী; বছরের মধ্যে ছয় মাস সাধারণ স্থানগুলি বাসের অনুপযুক্ত থাকে;

* শীত প্রধান দেশে প্রাচীর মত বিলাসিতা ও আরাম প্রিয়তা অভ্যাস করিবার অর্থ তাহার মতই শিকলে বাঁধা পড়িবার ইচ্ছা, আমাদের পক্ষে তাহার বন্ধন প্রাচীর অপেক্ষাও অপরিহার্য্য হইয়া দাঁড়াইবে।

তোমাদের জবরজং ভাষা খোলা বাতাসে শোনা যায় না ; স্বাধীনতা অপেক্ষা লাভের জন্য তোমরা বেশী ত্যাগ স্বীকার কর, এবং গোলামি অপেক্ষা দারিদ্র্যকে বেশী ভয় কর।

তাহা হইলে ? কেবল গোলামির সাহায্যেই কি স্বাধীনতা রক্ষা হয় ? হয়ত তাই। চরম সুখ ও দুঃখের অনুভূতি এক (les deux excés touchent)। যাহা কিছু প্রকৃতির অনুযায়ী নয় তাহারই নানা অসুবিধা আছে, এবং সাধারণ সমাজ-ব্যবস্থার পক্ষে এ কথা বেশী করিয়া খাটে। মাঝে মাঝে এমন দুঃসময়ও পড়ে যে তখন আরেক জনের স্বাধীনতা বলি দিয়া নিজের স্বাধীনতা রক্ষা করিতে হয়, এবং দাসকে কঠোরতর শৃঙ্খলে বাঁধিলে তবে নাগরিক সম্পূর্ণ স্বাধীন হইতে পারে। স্পার্টায় এইরূপ অবস্থা ঘটিয়াছিল। আর আধুনিক জাতিগণ, তোমাদের কোন গোলাম নাই, কিন্তু তোমরাই গোলাম ; নিজের স্বাধীনতার মূল্যে তোমরা তাহাদের স্বাধীনতা ক্রয় কর। এইরূপ ব্যবস্থা তোমাদের পছন্দ বলিয়া তোমরা অনেকখানি গর্ব্ব কর বটে কিন্তু আমি ইহার মধ্যে মানবতা অপেক্ষা বেশী ভীরুতাই দেখিতে পাই।

এতদ্দ্বারা আমি বলিতে চাই না যে দাস রাখা আবশ্যক অথবা দাসত্বের অধিকার ন্যায়সঙ্গত, কারণ, ইহার বিপরীত কথাই আমি পুর্ব্বে প্রমাণ করিরাছি ; আমি শুধু আধুনিক জাতিসমূহ যাহারা নিজেদের স্বাধীনতায় বিশ্বাসী তাহাদের প্রতিনিধি থাকিবার ও প্রাচীন জাতিসমূহের কোনরূপ

প্রতিনিধি না থাকিবার কারণ নির্দ্দেশ করিতে চাই। সে যাহাই হউক, যে মুহূর্ত্তে কোন জাতি প্রতিনিধির উপর ভারার্পণ করে, তখন হইতে তাহার স্বাধীনতা অন্তর্হিত হয়; তাহার অস্তিত্ব লুপ্ত হয়।

সমস্ত বিবেচনা করিয়া আমি দেখিতেছি যে নগর অতি ক্ষুদ্রায়তনের না হইলে অতঃপর আমাদের মধ্যে রাজশক্তির পক্ষে তাহার অধিকার ব্যবহার করা সম্ভবপর হইবে না। কিন্তু অতি ক্ষুদ্রায়তনের হইলে ইহা বিজিত হইবে না? না। আমি ইহার পরে দেখাইব কি উপায়ে বৃহৎ জাতির বাহ্য শক্তির সঙ্গে ক্ষুদ্রায়তন রাষ্ট্রের সুবিধাজনক শাসনব্যবস্থা ও সুশৃঙ্খলার সংযোগ সাধন করা যায়।

## ১৬শ অধ্যায়

### শাসন প্রতিষ্ঠান কোনরূপ চুক্তির ফল নয়

ব্যবস্থাপক ক্ষমতা সুপ্রতিষ্ঠিত হইলে কার্য্যকারী ক্ষমতাও সেইরূপ প্রতিষ্ঠিত করা আবশ্যক হয়; কারণ শেষোক্ত ক্ষমতা ক্রিয়া করে বিশেষ বিশেষ কর্ম্মের দ্বারা এবং ব্যবস্থাপক ক্ষমতার সঙ্গে উহার কোন মূলগত ঐক্য নাই বলিয়া উহা স্বভাবতঃই সম্পূর্ণ পৃথক শ্রেণীর। যদি রাজশক্তির রাজশক্তি হিসাবে কার্য্যকারী ক্ষমতা থাকা সম্ভবপর হইত তাহা হইলে অধিকার ও ঘটনা (le fait) * এই দুইয়ের মধ্যে এমন গোল

---

* বর্ত্তমান গ্রন্থের পরিশিষ্টে আমার এই প্রস্তাবানুযায়ী কাজ করিবার ইচ্ছা ছিল; কারণ, রাষ্ট্রের বহিসম্বন্ধের আলোচনা কালে রাষ্ট্র

বাধিত যে কোনটা আইন এবং কোনটা আইন নয় তাহা নির্দ্দেশ করা কাহারও পক্ষে আর সম্ভবপর হইত না ; এবং রাষ্ট্রীয়সমবায় এইরূপে নিজ বৈশিষ্ট্য হারাইয়া যে হিংসা (violence) হইতে রক্ষা পাইবার নিমিত্ত প্রতিষ্ঠিত হইয়াছিল তাহার আক্রমণের মুখে পড়িত।

সামাজিক চুক্তি অনুসারে সকল নাগরিক সমান এবং সকলের কি করা কর্ত্তব্য তাহা সকলে নির্দ্দেশ করিতে পারে কিন্তু কেহ নিজে যাহা করে না অপরকে তাহা করিতে বলিবার কোন অধিকার নাই শাসনকর্ত্তৃত্বের স্থাপনা করিয়া রাজশক্তি ঠিক এই অধিকারটিই, রাষ্ট্রীয়সমবায়কে বাঁচাইবার ও চালাইবার জন্য যাহা অত্যাবশ্যক, রাজাকে দেয়।

অনেকে বলিয়া থাকেন যে এইরূপে শাসনকর্ত্তৃত্বের স্থাপনা দ্বারা জাতি নিজের ও নির্ব্বাচিত শাসকগণের মধ্যেও একটা চুক্তির করে, যাহার দ্বারা দুইপক্ষের ভিতরে বোঝা-পড়া হইয়া যায় কি কি সর্ত্তে এক পক্ষ শুধু আজ্ঞাকারী ও অপর পক্ষ শুধু আজ্ঞাবহ হইবে। আমার বিশ্বাস সকলেই স্বীকার করিবে যে ইহা এক অদ্ভুত ধরণের চুক্তি বটে। দেখা যাউক এ কথা টিঁকে কি না।

প্রথমতঃ, সর্ব্বোচ্চ কর্ত্তৃত্ব যেমন হস্তান্তরিত হইতে

---

সংঘের কথা ( confédérations ) স্বতঃই উপস্থিত হইত। এ বিষয়টি একেবারে নূতন, এবং ইহার মূল নীতিসমূহ এ পর্য্যন্ত প্রতিষ্ঠিত হয় নাই।

পারে না তেমনি পরিবর্ত্তিত হইতে পারে না ; উহা সীমাবদ্ধ করিবার অর্থ উহা নষ্ট করা। রাজশক্তি নিজের উপরে একজন উপরওয়ালা বসাইবে ইহা অযৌক্তিক ও স্ববিরোধী ; তাহার পক্ষে কোন প্রভুর আজ্ঞাবহ হইতে স্বীকার করিবার অর্থ পূর্ব্বেকার অনিয়ন্ত্রিত স্বাধীন অবস্থায় প্রত্যাবর্ত্তন করা।

অধিকন্তু ইহা পরিষ্কার বুঝা যাইতেছে যে এইরূপ কোন কোন ব্যক্তি ও জাতির মধ্যে চুক্তি একটি বিশেষ কাজ ; ইহা হইতে প্রতিপন্ন হয় যে উহাকে আইন বা রাজশক্তির কাজ বলিয়া গণ্য করা যায় না, কাজে কাজেই উক্ত চুক্তি অবৈধ।

আরও দেখা যাইতেছে যে চুক্তিকারী দুই পক্ষ পরস্পরের সঙ্গে সম্বন্ধে কেবল প্রকৃতির আইনের অধীন হইবে এবং নিজ নিজ সর্ত্ত যথাযথ পালন করিবার পক্ষে কোন রকম প্রতিভূ থাকিতেছে না ; এরূপ চুক্তি সমাজ-ব্যবস্থার সম্পূর্ণ বিরোধী। শক্তি যাহার হাতে থাকে কার্য্য করা সব সময়ে তাহার কর্ত্তৃত্বাধীন ; কাজেই, এইরূপ চুক্তি, কোন ব্যক্তি যদি অপরকে বলে,—"তোমাকে আমি আমার সমস্ত সম্পত্তি দিতেছি এই সর্ত্তে যে তোমার যতটুকু খুশী আমাকে তাহা ফিরাইয়া দিবে," তবে তাহার কাজকে "চুক্তি" নাম দেওয়ার মত হইবে।

রাষ্ট্রে কেবল একটি চুক্তি হইতে পারে, তাহা সম্মেলনের চুক্তি ; ইহার ফলে আর কোন প্রকারের চুক্তির স্থান থাকে না। এই প্রথম চুক্তি লঙ্ঘন করে না এরূপ আর কোন প্রকার সাধারণ (public) চুক্তির কল্পনা করা যায় না।

## ১৭শ অধ্যায়

### শাসন প্রতিষ্ঠান

তাহা হইলে যে কর্ম্মের ফলে শাসনকর্তৃত্বের স্থাপনা হয় কোন সংজ্ঞার ভিতরে উহা পড়ে বলিয়া মনে করিতে হইবে? প্রথমেই বলিয়া রাখি যে উক্ত কর্ম্মটি জটিল অথবা আর দুইটি কর্ম্মের যোগফল; যথা, আইনের প্রতিষ্ঠা ও আইনের প্রয়োগ।

প্রথমটির দ্বারা রাজশক্তি বিধান দেয় যে এই বা এই প্রকারের শাসকসমবায় প্রতিষ্ঠিত হইবে; এই কর্ম্মটি যে আইন বলিয়া গণ্য হইবে তাহা স্পষ্ট বুঝা যায়।

দ্বিতীয়টির দ্বারা জাতি প্রধান প্রধান ব্যক্তিকে নির্ব্বাচন করে যাঁহাদের হাতে নির্দিষ্ট শাসনতন্ত্র চালাইবার ভার দেওয়া হয়। এখন, এই যে নির্ব্বাচন ক্রিয়া, ইহা বিশেষ একটি কাজ মাত্র এবং ইহাকে প্রথমটির মত আইন বলিয়া গণ্য করা যায় না; ইহা কেবল প্রথমটির একটি ফল এবং শাসন-কর্তৃপক্ষের করণীয়।

এখানে বুঝা শক্ত হইয়া দাঁড়াইতেছে যে শাসনকর্তৃপক্ষ যখন অবিদ্যমান তখন কিরূপে শাসনকর্তৃপক্ষ কর্ম্ম করিতে পারে এবং যে জাতি রাজশক্তি বা প্রজা মাত্র তাহাই বা স্থলবিশেষে কিরূপে রাজা বা মাজিষ্ট্রেট হইতে পারে।

এখানে রাষ্ট্রীয়সমবায়ের নানা বিস্ময়কর গুণের মধ্যে একটি প্রকাশ পাইতেছে; ঐ সকল গুণের বলে বাহ্যতঃ পরস্পর

বিরোধী ক্রিয়ার ভিতরে সামঞ্জস্য রক্ষিত হয়; রাজশক্তি আকস্মিকভাবে গণতন্ত্রে পরিণত হইবার ফলে ইহা হয়; এইভাবে কোনরূপ স্পষ্ট পরিবর্ত্তন ব্যতিরেকে কেবল সমষ্টির সহিত সমষ্টির একটা নূতন সম্বন্ধের জোরে নাগরিকগণ মাজিষ্ট্রেট হইয়া দাঁড়ায়, সাধারণ কাজ ছাড়িয়া বিশেষ কাজে এবং ব্যবস্থাবিধি প্রণয়ন করা ছাড়িয়া উহার প্রয়োগে হাত দেয়।

এইরূপ সম্বন্ধ পরিবর্ত্তন অনুমানের চাতুর্য্য মাত্র নয়, ব্যবহারিক জগতে ইহার দৃষ্টান্ত আছে; ইংলণ্ডের পার্লামেণ্টে ইহা রোজ দেখা যায়, সেখানে নিম্নতর সভা, কোন কোন উপলক্ষে কার্য্যাদি উত্তমরূপে পর্য্যালোচনা করিবার জন্য, আপনার মধ্য হইতে গ্র্যাণ্ড কমিটি গঠন করে এবং এইরূপে এক মুহূর্ত্ত পূর্ব্বে উহা যে রাজশক্তির পরিষদ (cour souveraine) পদে ছিল তাহা হইতে নামিয়া সামান্য আলোচনা সভায় পরিণত হয়; তার পরে কমিটির আলোচনা ফল আবার গণসভা (House of Commons) হিসাবে নিজের কাছেই পেশ করে এবং এক নাম গ্রহণ করিয়া যাহা সে স্থির করিয়াছে, আরেক নাম গ্রহণ করিয়া পুনরায় তাহাই আলোচনা করে।

এই গণতান্ত্রিক শাসনের বিশেষ সুবিধা এই যে ইহা কার্য্যতঃ সাধারণ ইচ্ছার একটি সহজ বিধান দ্বারা প্রতিষ্ঠিত হইতে পারে। তার পরে, এইরূপ শাসনব্যবস্থা গৃহীত হইলে উক্ত অস্থায়ী শাসনশক্তি কর্ত্তৃত্ব পরিচালনা করিতে

থাকে অথবা আইনে যে প্রকারের শাসন নির্দ্দেশ করা হয় রাজশক্তির নামে সেই প্রকার শাসনের প্রতিষ্ঠা করে এবং সমস্ত কার্য্যটি এইরূপে আইনসঙ্গত হয়। আর কোন উপায়ে বৈধভাবে এবং ইতিপূর্ব্বে প্রতিষ্ঠিত মূল নীতিসমূহ লঙ্ঘন না করিয়া শাসনকর্ত্তৃত্বের প্রতিষ্ঠা করা অসম্ভব।

## ১৮শ অধ্যায়

### শাসনকর্ত্তৃত্ব জবরদখল হওয়া কি উপায়ে নিবারণ করা যায়

এই সকল ব্যাখ্যা ১৬শ অধ্যায়ে লিখিত বিষয় সুপ্রমাণিত করিতেছে এবং তাহা হইতে দেখা যাইতেছে যে যে কর্ম্মের দ্বারা শাসনকর্ত্তৃত্ব প্রতিষ্ঠিত হয় তাহা চুক্তি নয়, তাহা আইন; যাহারা কার্য্যকারী ক্ষমতার ন্যাসরক্ষক তাহারা জাতির কর্ম্মচারী মাত্র, প্রভু নয়; জাতির ইচ্ছা মাত্রে তাহারা প্রতিষ্ঠিত এবং অপসৃত হইতে পারে; তাহাদের সঙ্গে কথা আদেশ পালন করিবে, চুক্তি-বদ্ধ হইবার কোন কথা উঠে না; এবং রাষ্ট্র যে সকল কর্ত্তব্যের ভার তাহাদের উপর অর্পণ করে তাহা বহন করিয়া তাহারা নাগরিক হিসাবে তাহাদের কর্ত্তব্য পালন করে মাত্র এবং ঐ সকল কর্ত্তব্যের সর্ত্ত সম্বন্ধে তর্ক করিবার কিছুমাত্র অধিকার তাহাদের থাকে না।

তাহা হইলে দাঁড়ায় যে জাতি যখন কোন পুরুষানুক্রমিক শাসনকর্ত্তৃত্ব প্রতিষ্ঠিত করে, তাহা নির্দ্দিষ্ট পরিবারে আবদ্ধ রাজতন্ত্র হউক্ বা নাগরিকগণের নির্দ্দিষ্ট শ্রেণীতে আবদ্ধ

অভিজাততন্ত্র হউক্, তখন তাহারা কোন চুক্তিতে আবদ্ধ হয় না, শাসনব্যবস্থাকে তাহারা একটা অস্থায়ী রূপ দেয়, যতদিন পর্য্যন্ত তাহা পরিবর্ত্তন করিবার ইচ্ছা তাহাদের না হয়।

এ কথা সত্য যে এইরূপ পরিবর্ত্তনের চেষ্টা সর্ব্বদা বিপজ্জনক হইয়া থাকে এবং সাধারণের কল্যাণের প্রতিকূল না হইলে প্রতিষ্ঠিত শাসনকর্ত্তৃত্বে কখনও হাত দেওয়া উচিত নয়; কিন্তু এই সতর্কতার বাণী রাজনীতির একটি উপদেশ মাত্র, ইহা অধিকারের দাবী নয়; রাষ্ট্র যেমন সেনাপতিগণের হাতে সামরিক কর্তৃত্ব, তেমনি শাসনকর্ত্তাগণের হাতে বে-সামরিক বিষয়ের কর্ত্তৃত্ব ছাড়িয়া দিতে বাধ্য নয়।

ইহাও সত্য যে ঐরূপ ক্ষেত্রে রাষ্ট্রদ্রোহমূলক গণ্ডগোল হইতে নিয়মানুগ এবং বৈধ কর্ম্মের, এবং দল বিশেষের চীৎকার হইতে সমগ্র জাতির ইচ্ছার পার্থক্য নির্ণয় করিবার জন্য আবশ্যকীয় রীতিগুলি বিশেষ সতর্কতার সহিত পালন করিতে পারা যায় না। বিশেষ করিয়া এইরূপ অপ্রীতিকর ক্ষেত্রে নিতান্ত দায়ে পড়িয়া যতটুকু ছাড়িতে অস্বীকার করা যায় না, মাত্র ততটুকু ছাড়িতে হইবে; এবং এই দায়সূত্রে রাজা জাতির অনিচ্ছা সত্ত্বেও আপনার ক্ষমতা বজাইয়া রাখিবার মস্ত সুবিধা পাইয়া যান, এবং তিনি ক্ষমতা জবর-দখল করিয়াছেন তাহা বলিবার পথও থাকে না; কারণ, নিজ অধিকারসমূহই পরিচালনা করিতেছেন এইরূপ দেখাইয়া ঐ সুযোগে সেই সকল অধিকার যদৃচ্ছা বাড়াইয়া

লওয়া খুব সহজ এবং সাধারণ শান্তি রক্ষার অজুহাতে, শৃঙ্খলা পুনরুদ্ধার করিবার উদ্দেশ্যে সে সকল সভা সমিতি হয় তাহা বন্ধ করিয়া দেওয়াও সহজ। এইরূপে যে নিস্তব্ধতা ভাঙ্গিবার তিনি প্রতিবন্ধকতা করেন, অথবা যে সকল অনাচার ( irrégularités ) তিনি অনুষ্ঠিত করান, তাহার সুবিধা লইয়া তিনি ধরিয়া লন যে ভয়ে যাহারা নির্ব্বাক থাকে তিনি তাহাদের সম্মতি লাভ করিয়াছেন এবং যাহারা কথা বলিতে সাহস করে তাহাদিগকে শাস্তি প্রদান করেন। ডিসেম্ভিরগণ * ( les decemvirs ) প্রথমে এক বৎসরের জন্য নির্ব্বাচিত হইয়া ও পরে আরেক বৎসর তাহাদের কার্য্যকাল বাড়াইয়া দেওয়া হইলে, এই উপায়ে কমিসিয়ার * অধিবেশন না হইতে দিয়া ক্ষমতা চিরস্থায়ী করিবার প্রয়াস পান, এবং এই সহজ উপায়েই পৃথিবীর সমস্ত শাসনকর্ত্তৃপক্ষ একবার জাতীয় শক্তি হাতে পাইয়া শীঘ্র হউক্ বা বিলম্বে হউক্, রাজশক্তির কর্ত্তৃত্ব জবরদখল করিয়া লন।

পূর্ব্বে আমি যে সাময়িক অধিবেশনের কথা বলিয়াছি তাহা এইরূপ দুর্ব্বিপাক নিবারণ বা স্থগিত করিবার পক্ষে উপযোগী, বিশেষতঃ যখন আনুষ্ঠানিক অধিবেশন আহ্বান করিবার প্রয়োজন হয় না ; কারণ, সেক্ষেত্রে আপনাকে

* Decemviri—(10 men), a college of officials at Rome, with various functions, legal and religious.

* * Comitia—Comitium, a space in Rome originally used for meetings of the Assembly and for courts of Law. Later on it was incorporated in the Forum. ( অনুবাদক )।

প্রকাশ্যভাবে আইনভঙ্গকারী এবং রাষ্ট্রের শত্রুরূপে পরিচয় না দিয়া রাজা ঐ অধিবেশন বন্ধ করিতে পারেন না।

এই সকল অধিবেশন, যাহাদের একমাত্র উদ্দেশ্য সামাজিক চুক্তির সংরক্ষণ, বরাবর দুইটি প্রস্তাব লইয়া আরম্ভ হইবে ; এই প্রস্তাব দুইটি কেহ কখন অগ্রাহ্য করিতে পারিবে না এবং তাহাদের উপরে পৃথকভাবে ভোট লইতে হইবে।

প্রথম -"বর্ত্তমানে যে প্রকারের শাসনতন্ত্র আছে তাহা রক্ষা করাই রাজশক্তির ইচ্ছা কিনা।"

দ্বিতীয়টি—"বর্ত্তমানে যাহাদের হাতে শাসনভার ন্যস্ত আছে তাহাদের হাতে উহা রাখাই প্রজাগণের ইচ্ছা কিনা ?"

যাহা প্রমাণ করিয়াছি বলিয়া আমার বিশ্বাস এখানে আমি তাহাই ধরিয়া লইতেছি ; অর্থাৎ, রাষ্ট্রের ভিতরে এমন কোন মৌলিক আইন নাই যাহা প্রত্যাহার করা যায় না, এমন কি সামাজিক চুক্তি পর্য্যন্ত বাদ পড়ে না, কারণ, সকল নাগরিক যদি এই চুক্তি ভাঙ্গিবার জন্য একমত হইয়া সমবেত হয় সেক্ষেত্রে সন্দেহ করিবার কারণ থাকে না যে উহা অত্যন্ত বৈধ-ভাবেই ভাঙ্গা হইয়াছে। গ্রোটিয়ুস এমনও মনে করেন যে প্রত্যেক লোক দেশ হইতে বাহিরে গেলে সে যে রাষ্ট্রের সভ্য তাহার সহিত সম্বন্ধ বিচ্ছেদ করিতে ও স্বীয় স্বাভাবিক স্বাধীনতা ও সম্পত্তি পুনঃপ্রাপ্ত হইতে পারে (১)। তাহা

১। কিন্তু ইহা দেখিতে হইবে যে সে কর্ত্তব্য এড়াইবার অথবা যখন আমাদের সেবা দেশের পক্ষে প্রয়োজন তখন পলাইয়া নিষ্কৃতি পাইবার জন্য বাহিরে না যায়। সে অবস্থায় পলায়ন করা অপরাধ

হইলে যাহা নাগরিকগণের প্রত্যেকে পৃথক ভাবে করিতে পারে, সকলে মিলিত ভাবে তাহা করিভে পারিবে না, ইহা অযৌক্তিক।

---

বলিয়া গণ্য ও শাস্তির যোগ্য হইবে; উহা স্বেচ্ছাকৃত সম্বন্ধ বিচ্ছেদ করা নয়, সামরিক কার্য্য বিনানুমতিতে পরিত্যাগ করা।

# সামাজিক চুক্তি বা রাষ্ট্রীয় অধিকারের মূলকথা

## চতুর্থ খণ্ড

### ১ম অধ্যায়

#### সাধারণ ইচ্ছার ধ্বংস নাই

কতকগুলি লোক একত্র সমবেত হইয়া যতক্ষণ পর্য্যন্ত আপনাদিগকে একটি সমষ্টি বলিয়া বিবেচনা করে, ততক্ষণ তাহাদের মধ্যে মাত্র একটি ইচ্ছা থাকে—যাহার লক্ষ্য সকলের সংরক্ষণ ও সাধারণের কল্যাণ। ততক্ষণ রাষ্ট্রের সমস্ত কলকব্জা সহজ ও কার্য্যক্ষম থাকে; তাহার নিয়মবিধি পরিষ্কার ও সহজবোধ্য হয়; কোনরূপ স্বার্থের গণ্ডগোল ও পরস্পরের মধ্যে বিরোধ থাকে না; সাধারণের কল্যাণ চেষ্টা সর্ব্বত্র স্পষ্ট প্রকাশ পায় এবং অনুধাবন করিয়া দেখিলেই উহা চোখে পড়ে। শান্তি, ঐক্য ও সাম্য রাজনৈতিক চালবাজির শত্রু। সাধু ও সরল লোককে তাহাদের সারল্যের জন্যই প্রতারণা করা কঠিন; লোভ দেখাইয়া বা চালাকির দ্বারা তাহাদিগকে ঠকান যায় না, প্রতারিত হইবার মত সূক্ষ্মবুদ্ধি পর্য্যন্ত তাহাদের নাই। যখন দেখা যায় পৃথিবীর সর্ব্বাপেক্ষা সুখী জাতির

মধ্যে একদল কৃষক ওক বৃক্ষের নীচে বসিয়া রাষ্ট্রের কার্য্য সম্পাদন করিতেছে ও আপনাদের কার্য্যে সর্ব্বদা বিজ্ঞতার পরিচয় দিতেছে, তখন কি অপর যে সকল জাতি বিস্তর কলা কৌশল ও গোপনতার সাহায্য লইয়া আপনাদের খ্যাতি বিস্তার ও আপনাদিগকে দুর্দ্দশাগ্রস্ত করিয়াছে, তাহাদের মার্জ্জিত সভ্যতাকে লোকে ঘৃণা না করিয়া থাকিতে পারে ?

এইরূপে শাসিত রাষ্ট্রের খুব অল্প আইনের দরকার হয় ; নূতন ব্যবস্থা বিধি প্রণয়নের প্রয়োজন হইলে এই প্রয়োজন সর্ব্বত্র অনুভূত হয়। যে প্রথম প্রস্তাব করে, সে আর সকলে মনে মনে যাহা অনুভব করিয়াছে মাত্র তাহাই প্রকাশ করে ; এবং যখন সে বুঝিতে পারে যে আর সকলে তাহার মতে চলিবে তখন আর প্রত্যেকে যাহা করণীয় বলিয়া ইতিমধ্যে স্থির করিয়া ফেলিয়াছ তাহা আইনরূপে বিধিবদ্ধ করিবার জন্য কোনরূপ দলাদলি করিবার বা বাগ্মিতার পরিচয় দিবার প্রয়োজন হয় না।

রাষ্ট্রনীতিবিদ্‌গণ ভুল করেন এইজন্য যে, তাঁহাদের চোখে কেবল এমন সকল রাষ্ট্র পড়ে যেগুলি প্রথমাবধি কু-গঠিত ; কাজেই ঐরূপ নীতি যে কোন রাষ্ট্রে চালান যাইতে পারে ইহা তাঁহাদের কাছে অসম্ভব বলিয়া মনে হয়। যে কোন ধূর্ত্ত প্রতারক বা বক্রোক্তিদক্ষ বক্তা ( un parleur insinuant ) পারী বা লণ্ডনের লোককে কত না প্রলাপে বিশ্বাস জন্মাইতে পারে তাহা ভাবিয়া তাঁহারা হাস্য করেন। তাঁহারা জানেন না

যে বার্ণের ( Berne ) লোক ক্রমওয়েলকে ঘণ্টা বাঁধিয়া দিত ও জেনেভার লোক ডুাক্ বোফর্টকে দিয়া ঘানি টানাইত।

কিন্তু সমাজ-বন্ধন যখন আল্‌গা হইতে আরম্ভ করে ও রাষ্ট্র দুর্ব্বল হইতে থাকে, যখন বিশেষ স্বার্থ প্রবল হয় ও ক্ষুদ্র ক্ষুদ্র শ্রেণীগুলি বৃহত্তর সমাজের উপর প্রভাব বিস্তার করিতে থাকে, তখন সাধারণ স্বার্থের পরিবর্ত্তন হয় ও উহার বিরোধী লোকের উদয় হয়; মতের ঐক্য দেখা যায় না; সাধরণ ইচ্ছা ও সকলের ইচ্ছা আর এক থাকে না; বিরোধ ও বিতর্ক গা ঝাড়িয়া উঠে এবং সর্ব্বোৎকৃষ্ট পরামর্শও আর বিনা প্রতিবাদে গ্রাহ্য হয় না।

অবশেষে রাষ্ট্র যখন ধ্বংসের মুখে উপস্থিত হয়, ফাঁকা ও অবাস্তব বাহিরের কাঠাম মাত্র উহার অবশিষ্ট থাকে, সকলের মনের সামাজিক বন্ধনের যোগসূত্র ছিঁড়িয়া যায়, যখন অতি অপকৃষ্ট স্বার্থপরতা নির্লজ্জভাবে সাধারণ হিতের পবিত্র নামে আপনাকে প্রচার করে তখন সাধারণ ইচ্ছা মূক হইয়া যায়; সকলে গোপন উদ্দেশ্যের দ্বারা চালিত হইয়া নাগরিকরূপে এমন মত প্রকাশ করে যেন রাষ্ট্রের অস্তিত্ব কোন কালে ছিল না; এবং মিথ্যা করিয়া ব্যবস্থাবিধির নামে এমন বহু অন্যায় বিধান ( décrets ) প্রচারিত হয় বিশেষ স্বার্থসিদ্ধি যাহাদের একমাত্র উদ্দেশ্য।

ইহা হইতে কি প্রতিপন্ন হয় যে সাধারণ ইচ্ছা বিনষ্ট বা দূষিত হয়? না; উহা চিরকাল স্থির, অপরিবর্ত্তিত ও বিশুদ্ধ

থাকে ; কিন্তু অন্য পাঁচ রকম ইচ্ছাকে উহার উপরে স্থান দেওয়া হয় বলিয়া সে গুলি অধিকতর প্রবল হইয়া উঠে। সাধারণ স্বার্থ হইতে নিজের স্বার্থ পৃথক করিতে উদ্যত হইয়া প্রত্যেকই দেখিতে পান যে সম্পূর্ণরূপে উহা বিচ্ছিন্ন করা যায় না ; কিন্তু অন্যের সহিত সম্বন্ধশূন্য যে কল্যাণ ( du bien exclusif ) কেবল নিজস্ব রূপে পাইবার জন্য সে চেষ্টা করে, তাহার তুলনায় সাধারণ বিপদ আপদের যে-অংশ নিজের ভাগে পড়ে তাহা কিছুই-না বলিয়া তাহার মনে হয়। এই বিশেষ কল্যাণের কথা ছাড়িয়া দিলে, নিজের স্বার্থের খাতিরে সে, সাধারণ কল্যাণ অপর কেহ যেরূপ প্রবল ভাবে আকাঙ্ক্ষা করে, সেইরূপই আকাঙ্ক্ষা করে। এমন কি টাকার জন্য ভোট বিক্রয় করিলেও তাহার মন হইতে সাধারণ ইচ্ছা লুপ্ত হয় না ; সে কেবল সাধারণ ইচ্ছা এড়াইয়া যায়। সে যে দোষ করে তাহা এই যে, জিজ্ঞাসিত প্রশ্নের স্বরূপ পরিবর্ত্তন করে এবং যাহা জিজ্ঞাসা করা হয় তদতিরিক্ত অবান্তর বিষয়ের উত্তর দেয় ; এইরূপে কোন বিষয়ে ভোট দিবার সময় "ইহা রাষ্ট্রের পক্ষে কল্যাণকর" ইহা না বলিয়া সে বলে, "এই মত গ্রাহ্য হইলে অমুক লোক বা অমুক দলের কল্যাণ হইবে"। তাহা হইলে দেখা যাইতেছে যে, পরিষদে সাধারণ শৃঙ্খলার আইনরূপ সাধারণ ইচ্ছা বজায় যতটা প্রয়োজন, উহাকে সব সময়ে প্রশ্ন করিবার ও উহার নিকট হইতে উত্তর পাইবার ব্যবস্থা করা তদপেক্ষা অধিক প্রয়োজন।

এখানে আমি রাজশক্তির প্রত্যেক কাজে নাগরিকগণের ভোট দিবার সহজ অধিকার—যাহা হইতে তাহাদিগকে কোন কিছু বঞ্চিত করিতে পারে না—তাহার সম্বন্ধে মত প্রকাশ করিবার, প্রস্তাব করিবার, দল গঠন করিবার ও আলোচনা করিবার অধিকার—যাহা শাসনশক্তি সর্ব্বদা কেবল আপন সভ্যগণের মধ্যে আবদ্ধ রাখিতে বিশেষ সচেষ্ট—সে সকলের সম্বন্ধেও অনেক সুচিন্তিত মন্তব্য করিতে পারিতাম ; কিন্তু এই জ্ঞাতব্য বিষয়ের জন্য একখানা আলাদা পুস্তক লিখিতে হয় ; এই পুস্তকে আমি সকল কথা বলিয়া উঠিতে পারিব না।

## ২য় অধ্যায়

### ভোট দেওয়া

পূর্ব্ব অধ্যায় হইতে দেখা যায় যে সাধারণ কার্য্যসমূহ যেভাবে নিষ্পত্তি করা হয় তাহা হইতে রাষ্ট্রীয় সমবায়ের প্রকৃত নৈতিক অবস্থা ও স্বাস্থ্য সম্বন্ধে একটা মোটামুটি নির্ভুল পরিচয় পাওয়া যায়। পরিষদে যতই ঐক্য দেখা যাইবে, অর্থাৎ মত যত সর্ব্বসম্মত হইবে সাধারণ ইচ্ছাও তত প্রবল হইবে ; কিন্তু দীর্ঘকালব্যাপী বিতর্ক, মত বিরোধ, কলহ হইতে প্রকাশ পায় যে বিশেষ স্বার্থ প্রবল হইতেছে ও রাষ্ট্রের অবনতি হইতেছে।

কিন্তু ইহা তত স্পষ্ট বুঝা যায় না যদি রাষ্ট্রীয় গঠন ব্যবস্থার মধ্যে দুই বা বেশী শ্রেণীর স্থান থাকে, যেমন ছিল রোমে প্যাট্রিসিয়ান ও প্লিবীয়ান শ্রেণী ( Patrician and Plebeian ); সাধারণতন্ত্রের আমলে সম্পূর্ণ শান্তির সময়েও কমিসিয়া ( Comitia ) প্যাট্রিসিয়ান ও প্লিবীয়ানগণের কলহে অতিষ্ঠ হইত। কিন্তু ব্যতিক্রম দেখিতে যতটা আসলে ততটা নয়; কারণ, সে ক্ষেত্রে রাষ্ট্রীয় সমবায়ের অন্তর্নিহিত ত্রুটির ফলে দেখা যায় যেন একটি রাষ্ট্রের মধ্যে দুইটি রাষ্ট্র আছে; সমবেত ভাবে দুইটির সম্বন্ধে যাহা খাটে না, পৃথক ভাবে দুইটির সম্বন্ধে তাহা খাটে। বাস্তবিক পক্ষে দেখা গিয়াছে যে প্রবল ঝড় ঝাপটার সময়েও সিনেট হস্তক্ষেপ না করিলে জনমতের সিদ্ধান্ত ( Plebiscites ) বেশ শান্তভাবে ও বহু অধিক সংখ্যক ভোটের জোরে পাশ হইয়া গিয়াছে; সকল নাগরিকের স্বার্থ এক বলিয়া জনসাধারণের মধ্যে মাত্র একটি ইচ্ছা বর্তমান।

চাকা ঘুরিলে আবার ঐক্য দেখা যায়; নাগরিকগণকে যখন পরাধীনতা স্বীকার করিতে হয় তখন তাহাদের কোন স্বাধীনতা বা ইচ্ছা থাকে না। তখন ভয় ও চাটুবাদ ভোটকে প্রশস্তিতে পরিণত করে; তখন আর লোকে বিচার করে না, হয় পূজা না হয় অভিসম্পাত করে। সম্রাটগণের শাসনকালে সিনেট এই প্রকার ঘৃণিত উপায়ে আপনার অভিমত প্রকাশ করিত। কখন কখন সতর্কতার হাস্যকর অভিনয় করিয়া

একাজ করা হইত। ট্যাসিটাস ( Tacitus ) বলেন[১] ওথোর ( Otho ) সময়ে সিনেটরগণ ভিটেলিয়ুসকে ( Vitellius ) অভিসম্পাতে জর্জ্জরিত করিতে গিয়া ঠিক সেই সময়েই ভীষণ গোলমাল বাধাইয়া দিল ; উদ্দেশ্য এই যে ভিটেলিয়ুস ভবিষ্যতে কখনও তাহাদের প্রভু হইলে তাহাদের মধ্যে কে কি বলিয়াছে তাহা জানিতে পারিবেন না।

সাধারণ ইচ্ছার পরিচয় পাওয়া যত কম বা বেশী সহজ ও রাষ্ট্র যত কম বা বেশী অবনতির মুখে, তাহা বিবেচনায় যে সকল নিয়মের দ্বারা ভোট গণনা করিবার ও বিভিন্ন মতের পরস্পরের সহিত তুলনা করিবার ব্যবস্থা নিয়ন্ত্রিত করিতে হইবে, তাহার উদ্ভব হয় এই প্রকার বিভিন্ন বিষয়ের পর্য্যালোচনা হইতে। আইনের প্রকৃতি বশতঃ যাহাতে সর্ব্বসম্মত মতের প্রয়োজন হয় এমন আইন একটি মাত্র আছে ; সেটি সামাজিক চুক্তি ; সমাজ বন্ধনের কাজ পৃথিবীতে সর্ব্বাপেক্ষা ইচ্ছাধীন কাজ। সকল মানুষ জন্মগত দাবীতে স্বাধীন ও নিজে নিজের প্রভু (tout homme étant né lîbre et maitre de lui-même), কাজেই কোন রকম অজুহাতেই কেহ কোন ব্যক্তির অসম্মতিতে তাহাকে পরাধীন করিতে পারে না। গোলামের পুত্র গোলাম হইয়া জন্মে এইরূপ সিদ্ধান্ত করিবার অর্থ সে মানুষ হইয়া জন্মে না এইরূপ সিদ্ধান্ত করা।

তাহা হইলে দেখা যায় যে সামাজিক চুক্তি করিবার সময়ে

১ Histoire 1. 85 ( Ed )

উহার বিরোধী হইয়া যাহারা দেখা দেয় তাহাদের বিরোধিতার দ্বারা চুক্তি অসিদ্ধ হয় না, উহা তাহাদের চুক্তির অন্তর্ভুক্ত হইবার প্রতিবন্ধকতা করে মাত্র*; নাগরিকগণের মধ্যে ইহারাই বিদেশী। রাষ্ট্র প্রতিষ্ঠার সময়ে বসবাস দ্বারা ঐ চুক্তিতে সম্মতি দেওয়া বুঝায়; রাষ্ট্রের সীমানার মধ্যে বাস করিবার অর্থ রাজশক্তির নিকট বশ্যতা স্বীকার করা।

এই মৌলিক চুক্তির কথা ছাড়িয়া দিলেও সকলক্ষেত্রেই সংখ্যা-গরিষ্ঠের ভোট সকলকে মানিতে হয়; ইহাও ঐ চুক্তিরই একটি ফল। লোকে জিজ্ঞাসা করিবে একই ব্যক্তি কি করিয়া স্বাধীন হইতে ও সঙ্গে সঙ্গে যে ইচ্ছা তাহার নিজের নহে তদনুসারে চলিতে বাধ্য হইতে পারে? বিরোধী দল কি করিয়া একই কালে স্বাধীন ও যে সকল আইন তাহাদের সম্মতি ব্যতিরেকে বিধিবদ্ধ হইয়াছে তাহা মানিতে বাধ্য হইতে পারে?

আমি উত্তর দিব, এ প্রশ্নটি ঠিকমত জিজ্ঞাসা করা হইল না। সকল আইনেই নাগরিকের সম্মতি থাকে,—যেগুলি তাহার অমতে বিধিবদ্ধ হয় তাহাতেও থাকে, এমন কি যেসকল আইন,

* এ কথা কেবল স্বাধীন রাষ্ট্র সম্বন্ধে প্রযোজ্য বলিয়া বুঝিতে হইবে; কারণ অন্যত্র পরিবার-বন্ধন, সম্পত্তি, আশ্রয়াভাব, প্রয়োজন বা জবরদস্তি, কোন দেশের অধিবাসীকে তাহার অনিচ্ছা সত্ত্বেও সেই দেশে আবদ্ধ রাখিবার হেতু হইতে পারে; সে অবস্থায় বসবাস দ্বারা চুক্তিতে তাহার সম্মতি অথবা চুক্তি লঙ্ঘন করা বুঝায় না।

উহাদের মধ্যে কোন একটি সে অমান্য করিতে সাহসী হইলে, তাহার শাস্তির বিধান করে, তাহাতেও তাহার সম্মতি থাকে। রাষ্ট্রের সকল সভ্যের একনিষ্ঠ ( constante ) ইচ্ছাই হইল সাধারণ ইচ্ছা[১]; ইহার বলেই তাহারা নাগরিক, তাহারা স্বাধীন। গণ-পরিষদে ( l'assemblée du peuple ) যখন কোন আইনের প্রস্তাব করা হয়, তখন জাতিকে ঠিক একথা জিজ্ঞাসা করা হয় না যে তাহারা প্রস্তাবটি অনুমোদন বা অগ্রাহ্য করে কি না, তখন জিজ্ঞাসা করা হয় উক্ত প্রস্তাব সাধারণ ইচ্ছার অর্থাৎ তাহাদের ইচ্ছার অনুযায়ী কিনা। প্রত্যেকে ভোটের দ্বারা এ সম্বন্ধে নিজ মত প্রকাশ করে এবং ভোটের হিসাব করিয়া সাধারণ ইচ্ছা কোন দিকে তাহা প্রকাশ করা হয়। তাহা হইলে আমার বিরুদ্ধ মত যখন প্রবল হয় তখন শুধু ইহাই প্রমাণিত হয় যে, আমার ভুল হইয়াছিল এবং সাধারণ ইচ্ছা বলিয়া আমি যাহা মনে করিয়াছিলাম, তাহা বাস্তবিক সাধারণ ইচ্ছা নহে। আমার বিশেষ ইচ্ছা জয়ী

---

১ জেনোয়াতে কয়েদখানার উপর ও যে সকল কয়েদীকে জাহাজে বাঁধিয়া অবিশ্রান্ত দাঁড় টানান হইত ( galériens ) তাহাদিগের শৃঙ্খলের উপর লেখা থাকিত Libertas ( স্বাধীনতা )। কথাটির এইরূপ ব্যবহার স্থানোচিত ও চমৎকার বটে। বাস্তবিক পক্ষে, সকল রকম কুকর্ম্মীর দল নাগরিকের স্বাধীনতা বজায় রাখিবার বাধা জন্মায়। যে দেশে এই রকমের সকল ব্যক্তিকেই দাঁড় টানিবার জন্য জাহাজে নির্ব্বাসিত করা হয় সেখানে লোকে পূর্ণ স্বাধীনতা ভোগ করিতে পারে।

হইলে যাহা আমি ইচ্ছা করিয়াছিলাম তাহা হইতে ভিন্ন জিনিস পাইতাম ; সেক্ষেত্রে আমি আর স্বাধীন থাকিতাম না।

একথা সত্য যে ইহা হইতে বুঝা যায় যে, সাধারণ ইচ্ছার সকল লক্ষণ এখনও সংখ্যা-গরিষ্ঠতার দ্বারা প্রকাশ পায় ; যখন ঐগুলি আর সংখ্যা-গরিষ্ঠতার দ্বারা প্রকাশ পাইবে না তখন কেহ যে পক্ষই অবলম্বন করুক না কেন, স্বাধীনতার অস্তিত্ব আর থাকিবে না।

ইতিপূর্ব্বে সার্ব্বজনিক ( publiqe ) আলোচনার সময়ে, সাধারণ ইচ্ছার জায়গায় কি ভাবে বিশেষ ইচ্ছাকে স্থান দেওয়া হয় তাহা দেখাইবার কালে, আমি এই অনাচার নিবারণ করিবার কার্য্যকরী উপায় উপযুক্তরূপে নির্দ্দেশ করিয়াছি ; এ সম্বন্ধে পরে আমি আরও কিছু বলিব। যে সকল নীতি অনুসারে এই ইচ্ছা ঘোষণা করিবার পক্ষে আবশ্যক ভোটের সংখ্যার অনুপাত নির্দ্ধারণ করিতে হইবে, আমি তাহাও বলিয়াছি। মাত্র এক ভোটের ইতর বিশেষে সাম্য নষ্ট হয় ; মাত্র একজনের বিরোধিতায় সর্ব্বসম্মত ঐক্য নষ্ট হয় ; কিন্তু সাম্য ও সর্ব্বসম্মত ঐক্যের মধ্যে অনেক অসমান বিভাগ আছে ; রাষ্ট্রীয় সমবায়ের অবস্থা ও প্রয়োজন অনুসারে এই বিভাগের প্রত্যেকটিতে ঐ অনুপাত নির্দ্দিষ্ট করা যাইতে পারে।

দুইটি সাধারণ নিয়ম অনুসারে এই সকল সম্বন্ধ নিয়ন্ত্রিত হইতে পারে ; একটি এই যে, আলোচনার বিষয় যত

প্রয়োজনীয় ও গুরুত্ব-সম্পন্ন যে মত জয়ী হইবে তাহা তত সর্ব্বসম্মত ঐক্যের কাছে যাওয়া উচিত ; অপরটী এই যে, কাজ যত তাড়াতাড়ি শেষ করা আবশ্যক মতভেদের ক্ষেত্রে নির্দ্দিষ্ট পার্থক্যের পরিমাণ তত সঙ্কুচিত করিতে হইবে ; যে ক্ষেত্রে হাতে হাতে সিদ্ধান্ত করিয়া ফেলা আবশ্যক সেখানে এক ভোটের তফাৎ যথেষ্ট। এই দুইটি নির্দ্দেশের ভিতরে প্রথমটি ব্যবস্থাবিধি প্রণয়নের পক্ষে ও দ্বিতীয়টি কার্য্য নির্ব্বাহের পক্ষে উপযোগী বলিয়া মনে হয়। সে যাহা হউক, ইহাদের সংযোগের ফলে সংখ্যাধিক্যের মাত্রা নির্দ্ধারণ করিবার প্রকৃষ্ট মান পাওয়া যাইবে।

## ৩য় অধ্যায়

### নির্ব্বাচন

শাসন কর্ত্তা ( prince ) ও ম্যাজিষ্ট্রেটগণের নির্ব্বাচন মিশ্র কাজ একথা আমি বলিয়াছি ; নির্ব্বাচনের জন্য দুইটি কার্য্য-প্রণালী অবলম্বন করা যাইতে পারে। যথা মনোনয়ন ও লটারী। বিভিন্ন সাধারণ-তন্ত্রে এই দুইটি কার্য্যপ্রণালী অবলম্বন করা হইয়াছে এবং ভেনিসের "ডজ" ( doge ) নির্ব্বাচনে এই উভয়ের একটা জটিল সমন্বয় এখনও দেখিতে পাওয়া যায়।

মন্তেসকিউ বলেন, "লটারীর দ্বারা নির্ব্বাচন গণতন্ত্রের প্রকৃতি-বিশিষ্ট"। একথা মানিয়া লইলাম; কিন্তু কোন অর্থে? তিনি আরও বলেন, লটারীর দ্বারা নির্ব্বাচন কাহারও দুঃখের কারণ হয় না; ইহাতে প্রত্যেক নাগরিক পিতৃভূমির সেবা করিবার কিয়ৎ পরিমাণ আশা পোষণ করিতে পারেন।" ইহা যথার্থ কারণ নহে।

শাসক নির্ব্বাচন রাজশক্তির কাজ নয়, শাসন-ব্যবস্থার কাজ, এ কথা মনে রাখিলে বুঝা যাইবে কেন লটারীর দ্বারা নির্ব্বাচন প্রণালী গণতন্ত্রের অধিক অনুযায়ী; ইহার কারণ গণতন্ত্রে শাসন-শক্তির কর্ম্মের সংখ্যা যত কম হয় শাসন তত উৎকৃষ্ট হয়।

প্রকৃত গণতন্ত্রে ম্যাজিষ্ট্রেটপদ লাভজনক নহে, বরং ইহা গুরু কর্ত্তব্যের ভার—যাহা নিরপেক্ষভাবে একজনকে ছাড়িয়া আরএকজনের উপরে ন্যস্ত করা যায় না। শুধু আইন, লটারীতে যাহার নাম উঠে, তাহার উপর এ ভার চাপাইতে পারে। কারণ, সেক্ষেত্রে সকলের বেলায় অবস্থা সমান থাকে বলিয়া এবং কোন মানুষের ইচ্ছার উপর মনোনয়ন নির্ভর করে না বলিয়া, আইনের সার্ব্বজনীনত্ব যে প্রকারের বিশেষ প্রয়োগের দ্বারা পরিবর্ত্তিত হয় তাহা ঘটে না।

অভিজাততন্ত্রে শাসনকর্ত্তাই শাসনকর্ত্তা মনোনয়ন করেন, শাসনশক্তি নিজে নিজের সংরক্ষণ করে এবং ভোট ঠিক মত দেওয়া হয়।

ভেনিসে "ডজের" নির্ব্বাচনের দৃষ্টান্ত এই পার্থক্য দূর না করিয়া বরং দৃঢ়ভাবে প্রমাণ করে; এই মিশ্র প্রণালী মিশ্র শাসনতন্ত্রের পক্ষে উপযোগী। ভেনিসের শাসনতন্ত্রকে প্রকৃত অভিজাততন্ত্র বলিয়া মনে করা ভুল। ভেনিসের শাসনকর্ত্তৃত্বে জনসাধারণের হাত না থাকিলেও সেখানে অভিজাত সম্প্রদায় ছিল জনসাধারণের স্থানীয়। একদল দরিদ্র বার্নাবোট* লইয়া গঠিত এই অভিজাত সম্প্রদায় যাহারা কখনও ম্যাজিষ্ট্রেটের অফিসের কাছে যায় না, যাহাদের "একসেলেন্সী" এই শূন্য খেতাব ও গ্রাণ্ডকাউন্সিলে বসিবার অধিকার ছাড়া আভিজাত্যের আর কিছুই নাই। এই গ্রাণ্ড কাউন্সিলের সভ্য সংখ্যা আমাদের জেনেভার সাধারণ কাউন্সিলের সভ্য সংখ্যার মতই বহু এবং উক্ত কাউন্সিলের মাননীয় সভ্যগণের অধিকার আমাদের সাধারণ নাগরিকগণের অধিকার অপেক্ষা বেশী নহে। এই দুই সাধারণতন্ত্রের মধ্যে যে বৈষম্য আছে তাহা ছাড়িয়া দিলে, একথা ঠিক যে জেনেভার বুর্জ্জোআ শ্রেণী ভেনিসের প্যাট্রিসিয়ান শ্রেণীর ঠিক সমতুল্য; আমাদের দেশীয়গণ ও বাসিন্দাশ্রেণী ভেনিসের শহরবাসী ও জনসাধারণের সমতুল্য এবং আমাদের চাষী ভেনিসের প্রধান ভূভাগে অবস্থিত প্রজার

---

* Barnabotes—Barnabites. Roman Catholic order founded in 1530 at Milan, deriving its popular name from its association with the Church of St. Barnabas at Milan.—The Modern Encyclopoedia.

( অনুবাদক )

সমতুল্য। এবং এই সাধারণতন্ত্রের বৃহৎ আয়তনের কথা ছাড়িয়া দিলে, যে দিক হইতেই উহার কথা বিবেচনা করা যাউক না কেন, দেখা যাইবে উহার শাসন-ব্যবস্থা আমাদের শাসন-ব্যবস্থা অপেক্ষা বেশী অভিজাততান্ত্রিক নহে ; একমাত্র প্রভেদ এই যে আমাদের যাবজ্জীবনের জন্য নির্ব্বাচিত কোন শাসনকর্ত্তা না থাকায় লটারী করিবার প্রয়োজন হয় না।

প্রকৃত গণতন্ত্রে লটারীর দ্বারা নির্ব্বাচনে বিশেষ অসুবিধা হয় না ; কারণ, রীতিনীতিতে ও প্রতিভায় তথা মতামত ও আর্থিক অবস্থায় সকলেই কতকটা সমান হওয়ায় মনোনয়নের পাত্র সম্বন্ধে খানিকটা ঔদাসীন্য আসিয়া যায়। কিন্তু আমি ইতিপূর্ব্বেই বলিয়াছি যে প্রকৃত গণতন্ত্র দেখা যায় না।

যেখানে মনোনয়ন ও লটারী উভয়েরই ব্যবহার হয় সেখানে, সমর বিভাগের পদের মত যে-সকল পদে বিশেষ যোগ্যতা আবশ্যক হয়, সেই সকল পদে লোক নিয়োগের জন্য প্রথমটির প্রয়োজন ; বিচার বিভাগের পদের মত যে-সকল পদে সুবুদ্ধি, ন্যায়পরতা; সাধুতা থাকিলেই চলে—সেই গুলিতে লোক নিয়োগের জন্য অপরটি সুবিধাজনক ; কারণ, সুব্যবস্থিত রাষ্ট্রে এই গুণগুলি সকল নাগরিকের সাধারণ সম্পত্তি।

রাজতান্ত্রিক শাসন ব্যবস্থায় মনোনয়ন বা লটারীর ব্যবহার নিষ্প্রয়োজন। রাজা নিজ অধিকার বলে একমাত্র শাসনকর্ত্তা ও ম্যাজিষ্ট্রেট, যেহেতু নিজ সহকারী মনোনয়ন শুধু তাঁহার অধিকারে। যখন আবে দ্য সেঁৎপিয়ের ( Abbe de Saint-

Pierre) রাজার পরিষদের সংখ্যাবৃদ্ধি ও ব্যালটদ্বারা সভ্য নির্ব্বাচনের প্রস্তাব করেন তখন তিনি বুঝিতে পারেন নাই যে, শাসনতন্ত্র পরিবর্ত্তনের প্রস্তাব হইতেছে।

জনসাধারণের পরিষদে ভোট দিবার ও ভোট গণনা করিবার প্রণালী সম্বন্ধে আমার বলা বাকী আছে; কিন্তু আমি যত নিয়মবিধির উদ্ভাবনা করি না কেন, সম্ভবতঃ রোমক শাসন-ব্যবস্থায় এই বিষয়ের ঐতিহাসিক বিবরণ হইতে এই প্রণালীর অনেক ভাল ব্যাখ্যা পাওয়া যাইবে। দুই হাজার সভ্য লইয়া গঠিত পরিষদে ব্যক্তিগত ও সাধারণ কার্য্যাদি কিরূপে নির্ব্বাহ করা হইত সে সম্বন্ধে একটু বিস্তারিত খবর লওয়া অনুসন্ধিৎসু পাঠকের নিকট অনাবশ্যক বলিয়া মনে না হইতে পারে।

## ৪র্থ অধ্যায়

### রোমক জনসভা (Comitia)

রোমের প্রথমদিকের প্রামানিক ইতিহাস আমরা পাই না; খুব সম্ভব রোম সম্বন্ধে যত কথা রটিয়াছে তাহার অধিকাংশই গল্প মাত্র[১]; সাধারণতঃ দেখা যায় যে জাতিসমূহের

---

১ রোম, এই নামটি রোমুলুস হইতে আসিয়াছে বলা হয়, কিন্তু উহা গ্রীক এবং উহার অর্থ বল; নুমা নামটিও গ্রীক এবং উহার অর্থ আইন। রোমের প্রথম দুইজন রাজাই যে তাঁহাদের কীর্ত্তির সঙ্গে বিশেষ সম্পর্কিত নাম বহন করেন ইহা হইতে কি অনুমান করা যায়?

ইতিহাসের যে অংশে সর্ব্বাধিক শিক্ষণীয় বিষয় থাকে, অর্থাৎ তাহাদের প্রতিষ্ঠার ইতিহাস, তাহাই আমরা সর্ব্বাপেক্ষা কম পাই। কি কি কারণে সাম্রাজ্যের ভিতরে বিপ্লব উপস্থিত হয় অভিজ্ঞতা হইতে প্রত্যহ আমরা তাহা জানিতে পারি ; কিন্তু এখন আর নূতন নূতন জাতি প্রতিষ্ঠিত হয় না ; কাজেই জাতি কি করিয়া গঠিত হয় তাহা ব্যাখ্যা করিতে হইলে অনুমানের উপর নির্ভর করা ছাড়া আমাদের উপায় নাই।

যে সকল আচার ব্যবহার প্রচলিত রহিয়াছে আমরা দেখিতে পাই, তাহা হইতে অন্তত প্রমাণ হয় কোন সময়ে ঐগুলির উৎপত্তি হইয়াছিল। যে সকল ঐতিহ্যের উৎপত্তি প্রাচীনকাল হইতে, শ্রেষ্ঠ ব্যক্তিগণ যেগুলি সমর্থন করিয়াছেন এবং যেগুলি সর্ব্বাপেক্ষা অধিক প্রমাণসিদ্ধ সেইগুলি সর্ব্বাপেক্ষা বেশী প্রামাণিক বলিয়া গৃহীত হওয়া উচিত। পৃথিবীর শ্রেষ্ঠ শক্তিমান জাতি কি ভাবে আপনাদের সর্ব্বোচ্চ ক্ষমতা ব্যবহার করিত তাহা অনুসন্ধান করিতে গিয়া আমি এই সকল নিয়ম মানিয়া চলিতেছি।

রোম প্রতিষ্ঠার পর সত্যভূমিষ্ঠ সাধারণ-তন্ত্র, অর্থাৎ আলব্যান ( Albans ), স্যাবাইন ( Sabines ) ও বিদেশী লইয়া গঠিত প্রতিষ্ঠাতার সৈন্যদল তিন শ্রেণীতে বিভক্ত হইয়াছিল এবং এইরূপ বিভাগ করার দরুণ তাহাদের নাম হয় ত্রিবু ( tribus, tribes, গোষ্ঠী )। প্রত্যেক ত্রিবু দশটি ক্যুরীতে ( curies, curiae ) এবং প্রত্যেক ক্যুরী দেক্যুরীতে ( decuries )

উপবিভক্ত হয়; ইহাদের উপরে ক্যুরীঅঁ (curiones) ও দে-ক্যুরীঅঁ (decuriones) নামে প্রধান ছিল।

ইহা ছাড়া প্রতি গোষ্ঠি হইতে একশত সংখ্যক অশ্বারোহী লইয়া সেঞ্চুরী (centurie) নামে এক একটি দল গঠিত হইত। ইহা হইতে বুঝা যায় একটি শহরে এত ভাগ বিভাগের বিশেষ প্রয়োজন ছিল না, প্রথমে এইগুলি কেবল সামরিক শ্রেণী ছিল। কিন্তু মনে হয় ভবিষ্যত উন্নতির অনুভূতি হইতে রোমের মত ক্ষুদ্র শহর আপনার জন্য আগে হইতে পৃথিবীর রাজধানীর উপযুক্ত শাসন-ব্যবস্থা প্রবর্ত্তন করিয়াছিল।

কিন্তু প্রথম শ্রেণী-বিভাগের ফলে শীঘ্র একটা অসুবিধা দেখা দিল; আলব্যান (Ramnenses) ও স্যাবাইন (Tatienses) সম্প্রদায়ের অবস্থা যেরূপ ছিল তাহাই রহিল, কিন্তু বিদেশী (Luceres) সম্প্রদায়ের লোক-সংখ্যা ক্রমাগত বহু সংখ্যক বিদেশী রোমে আসিতে থাকায় অবিরাম বৃদ্ধি পাইতে লাগিল এবং শীঘ্রই এই শেষোক্ত সম্প্রদায়ের লোকসংখ্যা অপর দুইটি সম্প্রদায়কে অতিক্রম করিল। এই বিপজ্জনক ত্রুটি সংশোধন করিবার জন্য সেরভিয়ুস (Servius) শ্রেণী বিভাগের ব্যবস্থা বদলাইলেন; জাতিগত শ্রেণী বিভাগ রহিত করিয়া তিনি তৎপরিবর্ত্তে প্রত্যেক গোষ্ঠি শহরের যে অংশে বাস করিত তদনুসারে শ্রেণী বিভাগের নিয়ম প্রবর্ত্তন করিলেন। এই উপায়ে তিনটি গোষ্ঠির স্থানে তিনি চারটির ব্যবস্থা করিলেন; ইহারা প্রত্যেকে রোমের একটি করিয়া পাহাড়ে

বাস করিত এবং সেই পাহাড়ের নামে অভিহিত হইত। এইরূপে তিনি শুধু উপস্থিত বৈষম্য দূর করিলেন না, ভবিষ্যতেও যাহাতে তাহা না হইতে পারে সে ব্যবস্থা করিলেন; এই শ্রেণী বিভাগ যাহাতে শুধু স্থানগত না হইয়া জাতিগতও হয় সেজন্য তিনি একস্থানের লোকের স্থানান্তরে যাওয়া নিষিদ্ধ করিলেন; ইহার দ্বারা বিভিন্ন জাতির সংমিশ্রণে বাধা দেওয়া হইল।

প্রাচীন তিনটি সেঞ্চুরীর সংখ্যা তিনি দ্বিগুণ করিলেন এবং তাহার সঙ্গে আরও বারোটি যোগ করিলেন কিন্তু প্রাচীন নাম বজায় রাখা হইল; এই সহজ এবং বিচক্ষণ ব্যবস্থার সাহায্যে তিনি ভদ্রশ্রেণী ( chevaliers )ও জনসাধারণের মধ্যে ব্যবধান রচনা করিয়া দিলেন কিন্তু জনসাধারণের আপত্তি করিবার অবকাশ পর্য্যন্ত হইল না।

এই চারটি শহুরে গোষ্ঠির সঙ্গে সেরভিয়ুস আরও পনেরটি গোষ্ঠি যোগ করিলেন। তাহাদিগকে গ্রাম্য গোষ্ঠি ( tribus rustiques ) বলা হইত, কারণ, পনেরটি ক্যাণ্টনে ( cantons ) বিভক্ত পল্লীসমূহের অধিবাসী লইয়া এই গ্রাম্য গোষ্ঠি গঠিত। পরবর্ত্তী কালে ইহার সঙ্গে নূতন পনেরটি যোগ করা হয় এবং শেষটায় রোমক জাতি পঁয়ত্রিশটি গোষ্ঠিতে বিভক্ত হয় এবং সাধারণতন্ত্রের অবসান পর্য্যন্ত এই সংখ্যা ঠিক ছিল।

শহরবাসী গোষ্ঠি ও পল্লীবাসী গোষ্ঠির মধ্যে এইরূপ পার্থক্য সৃষ্টি করিবার ফল লক্ষ্য করিবার যোগ্য, কারণ, ইহার আর কোন দৃষ্টান্ত নাই এবং নিজ রীতিনীতির সংরক্ষণ ও

সাম্রাজ্য বৃদ্ধি, এই উভয়ের জন্যই রোম এই ব্যবস্থার নিকট ঋণী। ইহা হইতে লোকের মনে হইতে পারে যে শহুরে ত্রিবুগুলি শীঘ্রই সমস্ত ক্ষমতা ও সম্মানের পদ নিজেদের হাতে আনিবে এবং সঙ্গে সঙ্গে গ্রাম্য গোষ্ঠিগুলিকে অপদস্থ করিবার চেষ্টা করিবে; কিন্তু বাস্তবিক ঘটনা ইহার বিপরীত। প্রথমযুগের রোমকদিগের পল্লীজীবনের প্রতি আকর্ষণ সুপরিজ্ঞাত। এই প্রীতির মূল রোমের দূরদর্শী প্রতিষ্ঠাতা; তিনি স্বাধীনতার সহিত চাষের কাজ ও সামরিক কাজের সমন্বয় করেন এবং বলিতে গেলে শহরের হাতে তুলিয়া দেন শিল্প, কারুকলা, ষড়যন্ত্র, ঐশ্বর্য্য ও দাসত্ব।

এইরূপে রোমের সকল বিখ্যাত ব্যক্তিগণ পল্লীতে বাস করিতেন ও জমি চাষ করিতেন বলিয়া সাধারণতন্ত্রের যাঁহারা অবলম্বন স্বরূপ লোকে কেবল পল্লীতেই তাঁহাদিগের অনুসন্ধান করিতে অভ্যস্ত হইয়া গিয়াছিল। প্যাট্রিসিয়ানগণের মধ্যে শ্রেষ্ঠ ব্যক্তিদিগের অবস্থাও ঐরূপ ছিল বলিয়া সকলেই উহাকে সম্মানের চোখে দেখিত; রোমে শহুরে লোকের ( de bourgeois ) অলস ও শ্রমবিমুখ জীবন অপেক্ষা পল্লীবাসীর সরল ও শ্রমশীল জীবন লোকে বেশী পছন্দ করিত; এবং শহরে যে দুরবস্থাগ্রস্ত শ্রমিক ( proletaire ) ছাড়া কিছু নয় পল্লীতে কৃষিকার্য্যে হাত দিলে সেই ব্যক্তিই সম্মানিত নাগরিকরূপে গণ্য হইত। ভাঁরা ( Varron ) বলিয়াছেন,—বিনা কারণে আমাদের মহাপ্রাণ পূর্ব্বপুরুষগণ, যুদ্ধের সময়ে

তাঁহাদের রক্ষা ও শান্তির সময়ে তাঁহাদিগের আহার সংস্থানের জন্য, বলিষ্ঠ ও সাহসী পুরুষগণের বাল্যে লালন পালনের স্থান পল্লীগ্রামে স্থাপন করেন নাই। প্লিনি ( Pliny ) দৃঢ়তার সঙ্গে বলিয়াছেন যে পল্লীর গোষ্ঠিগুলি যে সম্মান ভাজন ছিলেন তাহার কারণ তাঁহাদের লোকের চরিত্র ; অন্যপক্ষে যে সকল ভীরুলোককে সকলে অপদস্থ করিতে চাহিত তাহাদিগকে লাঞ্ছনা করিয়া শহরের গোষ্ঠিগুলির অন্তর্ভুক্ত করা হইত। স্যাবাইন জাতির আপ্পিয়ুস ক্লডিয়ুস ( Appius Claudius ) রোমে বাস করিতে আসিলে তাঁহাকে নানাপ্রকারে সম্মানিত করিয়া একটি পল্লীর গোষ্ঠির মধ্যে গ্রহণ করা হয় এবং পরে ঐ গোষ্ঠি তাঁহার পারিবারিক নামে পরিচিত হয়। মুক্ত দাসগণ শহরের গোষ্ঠিগুলির অন্তর্ভুক্ত হইত, কখনও পল্লীর গোষ্ঠিগুলির মধ্যে যাইত না ; এবং সাধারণতন্ত্রের আমলে এই সকল মুক্ত দাসগণ নাগরিক পদ পাইলেও ম্যাজিষ্ট্রেট পদ পাইবার একটিও দৃষ্টান্ত সমগ্র সাধারণতন্ত্রের আমলে পাওয়া যায় না।

এ নিয়মটি খুব ভালই ছিল, কিন্তু ইহার সম্পর্কে এতদূর বাড়াবাড়ি করা হয় যে শেষকালে পরিবর্ত্তন আপনি আসিয়া পড়ে এবং শাসনব্যবস্থাতেও অবশ্যম্ভাবী ক্রটি দেখা দেয়।

প্রথমতঃ, সেন্সরগণ বহুকাল ধরিয়া খেয়াল মত নাগরিকগণকে এক গোষ্ঠি হইতে অন্য গোষ্ঠিতে স্থানান্তরিত করিবার অধিকার দাবী করিবার পরে বেশীর ভাগ লোককেই

যাহার যে গোষ্ঠিতে ইচ্ছা সেই গোষ্ঠিভুক্ত হইতে অনুমতি দিতেন ; এইরূপ অনুমতি দানের কোনরূপ ভাল ফল ত হয়ই নাই, বরং সেন্সর পদের একটা ক্ষমতা ইহার ফলে হস্তচ্যুত হইয়া যায়। অধিকন্তু, পদস্থ ও ক্ষমতাশালী ব্যক্তিগণ সকলেই আপনাদিগকে পল্লীর গোষ্ঠিগুলির অন্তর্ভুক্ত করিয়া লওয়ায় এবং মুক্ত দাসগণ নাগরিক পদ পাইয়া শহরস্থ গোষ্ঠিগুলির মধ্যে থাকিয়া যাওয়ায় গোষ্ঠিগুলির লোকের সাধারণতঃ আর কোন নির্দ্দিষ্ট স্থান বা দেশের কোন নির্দ্দিষ্ট অঞ্চলের সহিত সম্পর্ক রহিল না এবং সকল গোষ্ঠিগুলি এমনভাবে মিশ্রিত হইয়া পড়িল যে রেজেষ্টারী বহি না দেখিয়া প্রত্যেক গোষ্ঠির সভ্যগণের পরিচয় আর জানিতে পারা যাইত না ; এই প্রকারে গোষ্ঠি এই কথাটি উহার প্রকৃত অর্থের পরিবর্ত্তে ব্যক্তিবাচক অথবা প্রায় কল্পিত বস্তু হইয়া দাঁড়াইল। তাহা ছাড়া শহরস্থ গোষ্ঠিগুলি বেশী কাছে থাকায় জনসাধারণের সভায় তাহারাই প্রায় প্রবল হইত এবং তাহাদের লইয়া গঠিত ইতর শ্রেণীর ভোট ক্রয় করিবার হীনতা যাহারা স্বীকার করিত তাহাদের নিকট রাষ্ট্র বিক্রয় করিয়া দিত।

রোমের প্রতিষ্ঠাতা প্রত্যেক গোষ্ঠিকে ( tribu ) দশটি ক্যুরীতে ভাগ করায় রোমের সমগ্র লোক সংখ্যা, যাহা সেই সময়ে চতুষ্প্রাচীরের মধ্যে বাস করিত, ত্রিশটি ক্যুরীতে বিভক্ত ছিল ; তাহাদের প্রত্যেকের নিজ মন্দির, দেবতা, কর্ম্মচারী, পুরোহিত ও উৎসব ছিল ; এই সকল উৎসবের নাম ছিল

কম্পিতালিয়া ( Compitalia )। পরবর্ত্তী কালে গ্রাম্য গোষ্ঠিগুলি পাগানালিয়া ( paganalia ) বলিয়া পরিচিত যেসকল উৎসব করিত এগুলিও সেইরূপ ছিল।

সেরভিয়ুস কর্ত্তৃক নূতন করিয়া ভাগ করিবার সময়ে এই ত্রিশটি ক্যুরী তাঁহার চারটি গোষ্ঠির মধ্যে সমানভাবে পড়ে না দেখিয়া তিনি আর তাহাতে হাত দেন নাই ; ফলে গোষ্ঠিগুলি হইতে স্বতন্ত্র এই সকল ক্যুরী লইয়া রোমবাসিগণের আলাদা একটা শ্রেণী গঠিত হয়। কিন্তু পল্লীর গোষ্ঠিগুলি বা যে সকল লোক লইয়া ঐগুলি গঠিত তাহাদের মধ্যে এইরূপ কোন ক্যুরীর উৎপত্তি হইতে পারে নাই, কারণ, গোষ্ঠিগুলি একটি সামাজিক প্রতিষ্ঠান মাত্র হইয়া দাঁড়াইয়াছিল বলিয়া এবং সৈন্যসংগ্রহের জন্য নূতন প্রণালী অবলম্বিত হওয়ায় রোমুলুসের সামরিক শ্রেণীবিভাগ নিরর্থক হইয়া পড়ে। এই কারণে প্রত্যেক নাগরিক কোন না কোন গোষ্ঠির অন্তর্ভুক্ত থাকিলেও এমন অনেকে ছিল যাহারা কোন ক্যুরীর অন্তর্ভুক্ত ছিল না।

সেরভিয়ুস আরেকটি তৃতীয় শ্রেণীর প্রতিষ্ঠা করেন ; পূর্ব্বোক্ত দুইটির সঙ্গে ইহার কোন সম্বন্ধ ছিল না এবং ভবিষ্যতে—এইটিই সর্ব্বপ্রধান শ্রেণী হইয়া উঠে। এইরূপে প্রথম দুই শ্রেণী ধনী, শেষ দুই শ্রেণী দরিদ্র এবং মধ্যের দুই শ্রেণী মধ্যবিত্ত লোক লইয়া গঠিত হয়। এই ছয়টি শ্রেণী আবার ১৯৩টি দলে ভাগ করিয়া সেঞ্চুরী নামে অভিহিত হয়।

এই দলগুলি আবার এমনভাবে ভাগ করিয়া দেওয়া হয় যে কেবল প্রথম শ্রেণীতেই অর্দ্ধেকের বেশী দল পড়ে এবং শেষের শ্রেণীতে মাত্র একটি দল পড়ে। এইরূপে দাঁড়ায় যে, যে শ্রেণীতে সর্ব্বাপেক্ষা কম লোক সেই শ্রেণীতেই সেঞ্চুরীর সংখ্যা সর্ব্বাপেক্ষা বেশী হয় এবং সমগ্র শেষ শ্রেণীটি একটি উপশ্রেণী মাত্র বলিয়া গণ্য হয় যদিও রোমের অধিবাসীর অর্দ্ধেকের উপর এই এক শ্রেণীতেই ছিল।

লোকে যাহাতে এইরূপ শ্রেণীবিভাগের পরিণতি সম্পূর্ণ-রূপে বুঝিতে না পারে এই জন্য তিনি উহাকে একটা সামরিক চেহারা দেন; দ্বিতীয় শ্রেণীতে দুই শ্রেণী বর্ম্ম-নির্ম্মাতা, চতুর্থ শ্রেণীতে দুই সেঞ্চুরী যুদ্ধের সরঞ্জাম নির্ম্মাতা সন্নিবিষ্ট করেন। শেষ শ্রেণী ছাড়া আর প্রত্যেক শ্রেণীতে তিনি যুবক ও বৃদ্ধের, অর্থাৎ যাহারা অস্ত্রধারণক্ষম এবং যাহারা বয়স বেশী হইবার দরুণ রেহাই পায়, তাহাদের সংখ্যা নির্দ্দিষ্ট করিবার ব্যবস্থা করেন। অর্থের প্রভেদ অপেক্ষা এই বয়সের প্রভেদ অনুসারে শ্রেণী বিভাগের দরুণ ঘন ঘন আদমসুমারির বা লোকগণনার প্রয়োজন হইত। তিনি আরও আদেশ করেন যে জনসভা Campus Martius ( le champ de Mars ) ক্ষেত্রে হইবে ও সামরিক বয়সের সকল ব্যক্তি সেখানে সশস্ত্র উপস্থিত হইবে।

শেষ শ্রেণীতে বৃদ্ধ ও যুবকগণের মধ্যে প্রভেদ না করিবার কারণ এই যে যে-ইতর সাধারণ লইয়া এই শ্রেণী গঠিত

তাহাদিগকে দেশের জন্য অস্ত্রধারণের সম্মান দেওয়া হইত না। গৃহ রক্ষা করিবার অধিকার পাইবার আগে গৃহ থাকা প্রয়োজন; আজকাল রাজাদের সৈন্যদলে যে অসংখ্য ভিক্ষুকগণ শোভাবর্দ্ধন করে তাহাদের মধ্যে এমন একজন নাই যাহাকে কোন রোমক সৈন্যদল হইতে ঘৃণার সহিত তাড়াইয়া দেওয়া হইত না; কারণ, সেকালে সৈন্যগণ দেশের রক্ষক বলিয়া সম্মানিত হইত।

এই শেষ শ্রেণীর ভিতরেও আবার **capita censi** (যাহাদের মাথা গণনা করা হয়) হইতে যাহারা কাজ করে **(proletaire)** তাহাদিগকে আলাদা ধরা হইত। এই শেষোক্ত শ্রেণী একেবারে নিঃসম্বল ছিল না এবং আর কিছু না হউক তাহারা রাষ্ট্রের নাগরিক সংখ্যা পুষ্ট করিত, এবং তেমন দরকার পড়িলে সৈন্যদলেও গৃহীত হইত। যাহাদের কোন সম্বলই ছিল না এবং কেবল মাথা গুনিয়া যাহাদের সংখ্যা নির্দ্দেশ করা হইত তাহাদের কোনরূপ মূল্যই দেওয়া হইত না; মারিয়ুস তাহাদিগকে প্রথম সৈন্যদলে গ্রহণ করেন।

এই তৃতীয় শ্রেণী বিভাগটি আসলে ভাল কি মন্দ সে কথার বিচার এখন না করিয়া আমি বলিতে চাই যে কেবল সেই প্রথমযুগের রোমকগণের সরল আচার ব্যবহার, তাহাদের নিঃস্বার্থপরতা, কৃষিকার্য্যের প্রতি আসক্তি, ব্যবসা বাণিজ্যের দ্বারা লাভের আকাঙ্খার প্রতি ঘৃণা,—ইত্যাদির ফলে উক্ত ব্যবস্থা মত কাজ চলা সম্ভব ছিল। এমন কোন আধুনিক

জাতি আছে যাহাদের রাক্ষসী লোভ, অস্থির চিত্ততা, ষড়যন্ত্র-প্রিয়তা, ক্রমাগত স্থান পরিবর্ত্তন ও অহরহ ভাগ্যবিবর্ত্তনের দরুণ এরূপ ব্যবস্থা তাহাদের মধ্যে থাকিলে কুড়ি বৎসরের মধ্যে সমস্ত রাষ্ট্র তোলপাড় হইত না? এখানে ইহাও বলা কর্ত্তব্য যে রোমে এই ব্যবস্থা অপেক্ষা রীতিনীতি এবং সেন্সর-শিপ ( Censorship ), এই দুইটিই প্রবল ছিল এবং এই দুইটিই উক্ত ব্যবস্থার ক্রটির প্রতিকার করিত; যে ধনী ব্যক্তি বেশী ঐশ্বর্য্যের আড়ম্বর করিতেন তিনি স্বশ্রেণী হইতে দরিদ্রের শ্রেণীর মধ্যে অপসারিত হইতেন।

ইহা হইতে সহজে বুঝা যায় যে বাস্তবিক পক্ষে ছয়টি শ্রেণী থাকিলেও কেন প্রায় সব সময়েই কেবল পাঁচটির কথাই উল্লিখিত হয়। ষষ্ঠ শ্রেণী হইতে সৈন্যদলে লোক লওয়া হইত না, Campus Martius এ ভোট লওয়াও হইত না(১); এইরূপে সাধারণতন্ত্রের কোন ব্যবহারে না আসাতে সাধারণতঃ তাহাদের কোনরূপ মূল্য আছে বলিয়া ধরা হইত না।

রোমবাসিগণের মধ্যে বিভিন্ন শ্রেণী ছিল তাহা দেখা গেল।

---

১ আমি Champ de Mars ( Campus Martius ) এর উল্লেখ করিতেছি এইজন্য যে যে সকল সেঞ্চুরী লইয়া পরিষদ গঠিত হইত তাহা সেখানে বসিত। আর দুইটি শ্রেণী লইয়া যে সভা হইত তাহা ফোরাম ( forum ) বা আর কোথাও বসিত। সেক্ষেত্রে capita censi ( মাথা গুনিয়া যাহাদের সংখ্যা নির্দ্দেশ মাত্র করা হইত ) ও শ্রেষ্ঠ নাগরিকগণের মধ্যে সমান ক্ষমতা ও অধিকার ছিল।

গণপরিষদের উপর ইহার ফল কিরূপ তাহা দেখা যাউক। আইনানুসারে আহূত গণপরিষদ Comitia নামে অভিহিত হইত। সাধারণতঃ সাধারণ উদ্যানে ( Place de Rome ) বা Campus Martius ইহার অধিবেশন হইত এবং ক্যুরী, সেঞ্চুরী বা ত্রিবু ( গোষ্ঠি ) এই তিনটির মধ্যে যাহার নির্দ্দিষ্ট নিয়মানুসারে পরিষদ আহূত হইত তদনুযায়ী উহাকে Comitia curiata, Comitia centuriata বা Comitia tributa বলা হইত। ক্যুরী পরিষদ রোমুলুস প্রবর্ত্তন করেন; সেঞ্চুরী পরিষদ সেরভিয়ুস প্রবর্ত্তন করেন এবং ত্রিবু পরিষদ জাতির ত্রিবুন ( tribun ) গণ প্রবর্ত্তন করেন। এই পরিষদগুলির মঞ্জুরী ছাড়া কোন ব্যবস্থাবিধি প্রবর্ত্তন বা কোন ম্যাজিষ্ট্রেট নির্ব্বাচন হইতে পারিত না। যখন দেখা যাইতেছে যে এমন কোন নাগরিক ছিল না যে উপরিউক্ত ক্যুরী, সেঞ্চুরী বা ত্রিবু, কোন একটির অন্তর্ভুক্ত ছিল না তখন ইহা হইতে প্রতিপন্ন হয় যে ভোট দিবার অধিকার হইতে কাহাকেও বঞ্চিত করা হইত না এবং রোমবাসিগণ সত্যই নামে এবং কাজে ( de jure et de facto ) পূর্ণ রাজশক্তির অধিকারী ( Souverain ) ছিল।

এই সকল পরিষদ আইন সঙ্গত বলিয়া গণ্য হওয়া ও সে সকল পরিষদে যাহা করা হইত তাহা আইন হিসাবে গণ্য হওয়া তিনটি বিষয়ের উপর নির্ভর করিত; প্রথমতঃ, যে ম্যাজিষ্ট্রেট বা যে ব্যক্তিগণ পরিষদ আহ্বান করিবে তাহাদের উহা আহ্বান করিবার জন্য উপযুক্ত ক্ষমতা থাকা চাই;

দ্বিতীয়তঃ, পরিষদ আইনে নির্দ্দিষ্ট সময়ে বসিবে এবং তৃতীয়তঃ, লক্ষণ সকল ( augures ) শুভ হওয়া চাই।

প্রথম নিয়মের ব্যাখ্যা নিষ্প্রয়োজন ; দ্বিতীয় নিয়ম অবস্থার উপর নির্ভর করিত। কারণ, হাটের দিন বা উৎসবের দিন পরিষদ বসিলে পল্লী হইতে কাজকর্ম্ম হাতে করিয়া যে সকল লোক আসিত তাহাদের পক্ষে সারাদিন সাধারণ উদ্যানে কাটান সম্ভব হইত না ; এইজন্য এই সকল দিনে অধিবেশন হইতে পারিত না। তৃতীয় নিয়মের বলে সিনেট গর্ব্বিত, অস্থির জনগণকে বশে রাখিতে ও সঙ্গে সঙ্গে রাজদ্রোহী জননায়কগণের ( tribun ) বাড়াবাড়ি নিবারণের চেষ্টা করিত ; কিন্তু এই প্রতিবন্ধক এড়াইবার একাধিক উপায় তাহাদের হাতে ছিল।

শুধু ব্যবস্থাবিধি প্রণয়ন ও শাসনকর্ত্তা নির্ব্বাচনের প্রশ্নই মীমাংসা করিবার জন্য পরিষদগুলির নিকট উপস্থিত করা হইত না ; রোমকজাতি শাসনশক্তির সর্ব্বাপেক্ষা গুরুত্বপূর্ণ কর্ত্তব্যগুলি কাড়িয়া নিজের হাতে লইয়াছিল। কাজেই বলা যায় যে তাহাদের পরিষদগুলিতে ইউরোপের ভাগ্য নির্ণিত হইত। এইরূপ বিভিন্ন কাজের ভার হাতে থাকাতে জাতিকে যে সকল ব্যাপারে নির্দ্দেশ দিতে হইত তদনুযায়ী পরিষদ বিভিন্ন প্রকারের হইত।

এই সকল বিভিন্ন প্রকারের বিচার করিতে হইলে পরস্পরের সঙ্গে তুলনা করিলেই চলিবে। ক্যুরী প্রবর্ত্তনের

সময় রোমুলুসের উদ্দেশ্য ছিল সিনেট ও জনসাধারণ এই উভয়কে পরস্পরের প্রতিরোধী স্বরূপ ব্যবহার করা এবং এই উভয়ের উপরই নিজের প্রভুত্ব বজায় রাখা। সুতরাং এই শ্রেণীর প্রবর্ত্তন করিয়া তিনি জনসাধারণের হাতে সংখ্যাগরিষ্ঠ দলের সমস্ত কর্ত্তৃত্বক্ষমতা দেন এইজন্য যে উহা প্যাট্রিসিয়ানগণের হাতে যে সমস্ত ক্ষমতা ও ধনসম্পত্তি ছাড়িয়া দিয়াছিলেন, তাহার সমান হইতে পারে। কিন্তু রাজতান্ত্রিক শাসনব্যবস্থার প্রকৃতি অনুযায়ী অধিকসংখ্যক ভোট প্যাট্রিসিয়ানগণের আশ্রিত ব্যক্তিদিগের প্রভাবাধীন, এই হিসাবে তিনি প্যাট্রিসিয়ানগণের হাতে বেশী সুবিধা দিয়া যান। পৃষ্ঠপোষক ও আশ্রিত লইয়া এইরূপ শ্রেণী বিভাগ রাজনীতি ও মানবতার দিক দিয়া শ্রেষ্ঠ ব্যবস্থা হিসাবে গণ্য হইতে পারে; ইহা না থাকিলে সাধারণ-তন্ত্রের প্রকৃতিবিরুদ্ধ অভিজাত সম্প্রদায়ের টিকিয়া থাকা অসম্ভব হইত। এই চমৎকার দৃষ্টান্ত লোক সমক্ষে স্থাপন করিবার সম্মান কেবল রোমেরই প্রাপ্য; ইহা হইতে কখনও কোন অনাচারের উৎপত্তি হয় নাই; আর কখনও ইহার অনুকরণ করা হয় নাই।

ক্যুরী লইয়া গঠিত পরিষদ সেরভিয়ুসের সময় পর্য্যন্ত রাজাদিগের আমলে চলিতে থাকে বলিয়া ও শেষ টারকুইনের রাজত্ব বৈধ বলিয়া ধরা হয় না বলিয়া রাজকীয় ব্যবস্থাবিধি সমূহকে **leges curiatae** নামে অভিহিত করা হয়।

ক্যুরী বরাবর চারটি শহুরে গোষ্ঠি ( **tribu** ) লইয়া এবং

মাত্র রোমের লোক লইয়া গঠিত হইত বলিয়া সাধারণ-তন্ত্রের আমলে উহা সিনেট ও ত্রিবুনগণ উভয়েরই অনুপযোগী হয়; কারণ, সিনেট অভিজাত সম্প্রদায়ের নেতৃত্ব করিত এবং ত্রিবুনগণ সাধারণ শ্রেণী ( plébéiens ) হইলেও অবস্থাপন্ন নাগরিকগণের নেতৃত্ব করিত। ফলে ক্যুরী পরিষদ অবজ্ঞাত হইতে থাকে; উহার এতদূর অধোগতি হয় যে ক্যুরী পরিষদের যাহা কর্ত্তব্য শেষকালে উহার ত্রিশজন লিক্টর ( licteurs ) সমবেত হইয়া তাহা করিতে থাকে।

সেঞ্চুরী হিসাবে বিভাগ অভিজাত-তান্ত্রিক শাসনের এতই অনুকূল যে প্রথমটা বুঝা যায় না যে, যে পরিষদ এই নামে অভিহিত হইত ও যাহার দ্বারা কন্সাল, সেন্সর ও অন্যান্য উচ্চতর ম্যাজিষ্ট্রেট নির্ব্বাচিত হইত সিনেট কি হেতু সেখানে সব সময়ে জয়ী হইতে পারিত না। কারণ, যে ১৯৩টি সেঞ্চুরী লইয়া সমস্ত রোমকজাতি ছয়টি শ্রেণীতে বিভক্ত হয় তাহার মধ্যে ৯৮টি কেবল প্রথম শ্রেণীতেই ছিল এবং কেবল সেঞ্চুরী হিসাবে ভোট লওয়া হইত বলিয়া প্রথম শ্রেণী আর সকল শ্রেণীর উপরে ভোটের সংখ্যাধিক্যেই জয়ী হইতে পারিত। এই সকল সেঞ্চুরী যখন একমত হইত তখন বাকী ভোট আর লওয়া হইত না; অতি অল্প কয়েকজন লোক যাহা স্থির করিত তাহাই সকলের মত বলিয়া গৃহীত হইত; এবং একথাও বলা যায় যে সেঞ্চুরী পরিষদে ভোটের সংখ্যাধিক্য অপেক্ষা টাকার জোরে কার্য্য নির্ব্বাহ হইত।

কিন্তু এই অব্যাহত প্রভুত্ব দুইটি উপায়ে নিয়ন্ত্রিত হইত। প্রথমতঃ ত্রিবুনগণ সাধারণতঃ বাধা দিত; এবং ধনীদিগের শ্রেণীতে বহুসংখ্যায় সাধারণ লোক (plébéiens) বরাবর থাকায় প্রথম শ্রেণীস্থ প্যাট্রিসিয়ানগণের প্রভাব তাহারা প্রতিরোধ করিত।

দ্বিতীয় উপায়টি এইরূপ: সেঞ্চুরীগুলিকে ক্রমিক পর্য্যায় অনুসারে ভোট দিতে দেওয়া হইত না; কারণ, তাহা হইলে বরাবর প্রথম শ্রেণী আগে ভোট দিত। তৎপরিবর্ত্তে লটারী করিয়া একটির নাম উঠান হইত এবং সেইটি একা নির্ব্বাচন করিত(১)। তারপর অন্য একদিন অপর সেঞ্চুরীগুলিকে মর্য্যাদা অনুসারে ডাকা হইত ও তাহারা পুনরায় নির্ব্বাচন করিত। সাধারণতঃ প্রথম নির্ব্বাচনই সকলে অনুমোদন করিত। এইভাবে অভিজাত শ্রেণীর হাত হইতে নেতৃত্ব করিবার ক্ষমতা সরাইয়া লইয়া তৎপরিবর্ত্তে গণতন্ত্রের মুলনীতি অনুসারে লটারীর প্রবর্ত্তন করা হয়।

এই ব্যবস্থার আরেকটি সুবিধা ছিল; দুইটি নির্ব্বাচনের মধ্যে যে সময় পাওয়া যাইত গ্রামস্থ নাগরিকগণ (les citoyens de la campagne) সেই সময়ের ভিতরে প্রস্তাবিত নির্ব্বাচন প্রার্থীর যোগ্যতা সম্বন্ধে খবর লইতে

---

১ লটারীর দ্বারা এইরূপে যে সেঞ্চুরীর নাম উঠান হইত সেটি prœrogativa এই নাম গ্রহণ করিত; কারণ, প্রথম তাহার কাছেই ভোট চাওয়া হইত। এই প্রথা হইতে prerogative কথাটি আসিয়াছে।

পারিত যাহাতে সমস্ত জানিয়া শুনিয়া ভোট দেওয়া হয়। কিন্তু শেষকালে তাড়াতাড়ি কাজ শেষ করিবার অজুহাতে এই প্রথা তুলিয়া দেওয়া হয় এবং একই দিনে দুই নির্ব্বাচনই হইতে থাকে।

ত্রিবু পরিষদ ( Comitia Tributa ) রোমক জাতির আসল ব্যবস্থা পরিষদ। কেবল ত্রিবুনগণ এই পরিষদ আহ্বান করিতে পারিতেন ; ইহাতে ত্রিবুন নির্ব্বাচন হইত এবং তাঁহারা গণভোট ( plébiscite ) পাস করিতেন। সিনেটের যে এখানে কোন স্থানই ছিল না শুধু তাহাই নহে, কোনরূপ পরামর্শ দিবার অধিকার পর্য্যন্ত ছিল না ; এবং এইরূপে যে সকল ব্যবস্থা-বিধি প্রণয়নে তাঁহাদের ভোট দিবার অধিকার ছিল না, তাহা মানিতে বাধ্য হওয়াতে এই দিক দিয়া সিনেটরগণ অতি সামান্য নাগরিকগণ অপেক্ষাও কম স্বাধীন ছিলেন। এই অবিচার সমর্থনের সম্পূর্ণ অযোগ্য এবং যে পরিষদে সকল সদস্যকেই উপস্থিত থাকিতে দেওয়া হইত না, তাহার কৃত বিধানগুলি শুদ্ধ এই কারণেই বাতিল হইবার যোগ্য। নাগরিকের অধিকারের দাবীতে প্যাট্রিসিয়ানগণ সকলেই এই সকল পরিষদে যোগ দিতে পারিলেও, সাধারণ ব্যক্তিমাত্র হিসাবে যেখানে মাথা গুনিয়া ভোট লওয়া হইত এবং যেখানে নিম্নতম শ্রমিক ও সিনেটের নেতার ( le prince du senat ) সমান মূল্য ছিল, সেখানে তাঁহারা এই প্রকারের ভোটের উপর কোনরূপ প্রভাবই বিস্তার করিতে পারিতেন না।

এখন দেখা যাইতেছে যে, এত বড় একটা জাতির সকল লোকের ভোট লইবার জন্য তাহাকে এইরূপ বিভিন্ন শ্রেণীতে ভাগ করার ফলে কেবল যে শৃঙ্খলা স্থাপিত হইয়াছিল তাহা নহে, অধিকন্তু এই শ্রেণী বিভাগের ব্যবস্থাগুলি ঐ উদ্দেশ্য ছাড়াও নিরর্থক হইয়া দাঁড়ায় নাই ; কারণ, প্রত্যেকটির ফল যে উদ্দেশ্যে যেটিকে গ্রহণ করা হইত সেই উদ্দেশ্যানুযায়ী হইত।

আর অধিক বিস্তারিত বর্ণনার মধ্যে না গিয়া উপরে যাহা বাখ্যা করা হইয়াছে' তাহা হইতে দেখা যায় যে ত্রিবু পরিষদ গণতান্ত্রিক শাসন ব্যবস্থার পক্ষে বেশী অনুকূল। ক্যুরী পরিষদে নিজ রোমের অধিবাসীর সংখ্যাই বেশী ছিল ; পীড়ন ও কুমতলব সিদ্ধির সহায়তা করা ছাড়া ইহা আর কোন কাজে না আসায় ক্রমে অশ্রদ্ধার বিষয় হইয়া পড়ে, এমন কি দেশদ্রোহী ব্যক্তিগণও ইহার সহায়তা লইতে বিরত থাকিত। কারণ, তাহাতে তাহাদের উদ্দেশ্য অতিমাত্রায় ব্যক্ত হইয়া পড়িত। একথা ঠিক যে, রোমক জাতির পূর্ণ গৌরব ( la majeste ) শুধু সেঞ্চুরী পরিষদেই ব্যক্ত হইত ; কারণ, কেবল উহাই সম্পূর্ণ ছিল ; ক্যুরী পরিষদে পল্লীর গোষ্ঠীগুলির স্থান ছিল না, ত্রিবু পরিষদে সিনেটর ও প্যাট্রিসিয়ানগণের স্থান ছিল না। ভোট লইবার ব্যবস্থা সম্বন্ধে বলা যায় যে প্রথম রোমকগণের আচার ব্যবহার যেমন সরল ছিল এ ব্যবস্থাও তেমনি সরল ছিল, তবে স্পার্টার ব্যবস্থার মত অতখানি নয় বটে।

প্রত্যেকেই জোরে হাঁকিয়া নিজের ভোট দিত এবং একজন কেরাণী তাহা যথারীতি লিখিয়া লইত; প্রত্যেক ত্রিবুর মধ্যে সংখ্যাধিক্যের ভোট সেই ত্রিবুর ভোট নির্দ্ধারণ করিত; সকল ত্রিবুর মধ্যে সংখ্যাধিক্যের ভোট জাতির ভোট বলিয়া গৃহীত হইত। এ প্রথা ভাল ছিল কেবল যতদিন নাগরিকগণের সততা বজায় ছিল এবং প্রত্যেকে অন্যায়মত বা অযোগ্য বিষয়ে প্রকাশ্যভাবে ভোট দিতে লজ্জিত হইত; কিন্তু জাতির যখন অবনতি হইল ও যখন লোকে ভোট কিনিতে আরম্ভ করিল তখন গোপনে ভোট দেওয়াই সঙ্গত ব্যবস্থা ছিল; কারণ, তাহার ফলে ভোট-ক্রেতাগণ অবিশ্বাসের ফলে সংযত থাকিত এবং ধূর্ত্তলোককে বিশ্বাসঘাতক না হইবার সুবিধা দেওয়া হইত।

আমি জানি সিসিরো ( Ciceron ) এই পরিবর্ত্তনের দোষ দেখাইয়াছেন এবং ইহাকেই সাধারণতন্ত্রের ধ্বংসের আংশিক কারণ বলিয়া স্থির করিয়াছেন। কিন্তু এ বিষয়ে তাঁহার কথার যে গুরুত্ব দেওয়া প্রয়োজন, সে বিষয়ে সচেতন হইলেও আমি তাঁহার সঙ্গে একমত হইতে পারিতেছি না; বরং আমার মত এই যে, এইরূপ পরিবর্ত্তন যথেষ্ট পরিমাণে না করিলে রাষ্ট্রকে ধ্বংসের মুখে আগাইয়া দেওয়া হয়। যেমন সুস্থ ব্যক্তির খাদ্য রোগীর উপযুক্ত নয়, তেমনি যে সকল ব্যবস্থাবিধি কোন সাধু জাতির পক্ষে উপযুক্ত, তাহার দ্বারা কোন অসাধু জাতিকে শাসন করিতে যাওয়া উচিত নহে। এই কথার যাথার্থ্য

প্রকৃষ্টরূপে প্রমাণিত হয় ভেনিসীয় সাধারণতন্ত্রের দীর্ঘজীবনের দ্বারা; এই সাধারণতন্ত্রের ছায়া এখন পর্য্যন্ত বর্ত্তমান। ইহার একমাত্র কারণ এই যে উহার আইন দুষ্টলোকের পক্ষে উপযুক্ত।

এইজন্য নাগরিকগণের মধ্যে ক্ষুদ্র ফলক ( tablettes ) বিতরণ করা হইত যাহাতে অন্যের অজ্ঞাতে প্রত্যেকে ভোট দিতে পারে। এই ফলকগুলি সংগ্রহ করা, গণনা করা ও সংখ্যার হিসাব প্রভৃতি কাজ করিবার জন্য নূতন নূতন ব্যবস্থা করা হয়; কিন্তু এত করিয়াও যে সকল কর্ম্মচারীর উপর এই সকল কাজের ভার থাকিত তাহাদের সততায় সন্দেহ প্রায়ই নিবারণ করা যাইত না। শেষকালে ষড়যন্ত্র ও ভোটের দালালি বন্ধ করিবার জন্য নানারকম বিধান পর্য্যন্ত করা হইয়াছিল; এই সকল বিধানের সংখ্যাধিক্য হইতেই উহাদের বিফলতার প্রমাণ পাওয়া যায়।

শেষের দিকটায় এমন অবস্থা হয় যে ব্যবস্থাবিধি অপর্য্যাপ্ত হওয়াতে অনেক সময়ে বাধ্য হইয়া উহার পূরক হিসাবে অসাধারণ ব্যবস্থার সাহায্য লওয়া হইত। কখন কখন দৈব ঘটনা বলিয়া ব্যাখ্যা করা হইত। কিন্তু এই উপায়ে জন-সাধারণকে ঠকান গেলেও যাঁহারা জন-সাধারণকে শাসন করিতেন তাঁহাদিগকে ঠকান যাইত না। কখন কখন নির্ব্বাচন প্রার্থীগণ দল পাকাইবার সময় না পাইতেই হঠাৎ সভা আহ্বান করা হইত। যখন বুঝা যাইত যে জন সাধারণ ঘুষ খাইয়া কোন অনুচিত পক্ষ অবলম্বন করিতে

উদ্ভূত হইয়াছে, তখন সভার সমস্ত সময়টা আলোচনায় কাটাইয়া দেওয়া হইত। কিন্তু শেষে উচ্চাভিলাষী ব্যক্তিগণ এই সকল বাধাই এড়াইয়া যাইতে থাকে। ইহা এক অবিশ্বাস্য ব্যাপার যে এত অনাচারের মধ্যেও এই বিশাল জাতি তাহার প্রাচীন নিয়মকানুনের জোরে ম্যাজিষ্ট্রেট নির্ব্বাচন, ব্যবস্থাবিধি প্রণয়ন, মামলার বিচার এবং ব্যক্তিগত ও জাতীয় কর্ত্তব্য প্রায় ঠিক সিনেটের মত অনায়াসে নির্ব্বাহ করিতে থাকে।

## ৫ম অধ্যায়

### ত্রিবুনেৎ ( Tribunat )

যে সকল অংশ লইয়া রাষ্ট্রগঠিত, যখন তাহাদের পরস্পরের মধ্যে যথার্থ সম্বন্ধ স্থাপন করিতে পারা যায় না অথবা স্থায়ী কারণ বশতঃ এই সম্বন্ধ নিয়ত পরিবর্ত্তিত হয়, তখন একটি বিশেষ ম্যাজিষ্ট্রেট পদের প্রবর্ত্তন করা হয়। এই পদটি এরূপ যে ইহা আর কোন পদের সঙ্গে একীভূত হইয়া যায় না, ইহা প্রত্যেক অংশকে তাহার যথাস্থানে পুনঃসন্নিবিষ্ট করে এবং শাসনকর্ত্তা ও জনসাধারণের মধ্যে কিংবা শাসনকর্ত্তা ও রাজশক্তির মধ্যে অথবা প্রয়োজন হইলে এককালে উভয় পক্ষের মধ্যে একটা যোগসূত্র স্থাপন করে বা মধ্যবর্ত্তীর স্থান অধিকার করে।

আমি এই পদকে ত্রিবুনেৎ নামে অভিহিত করিব; ইহা ব্যবস্থাবিধি ও ব্যবস্থাপক ক্ষমতার রক্ষক। কখন কখন ইহা শাসনশক্তির হাত হইতে রাজশক্তিকে রক্ষা করে, যেমন রোমে জাতির ত্রিবুনগণ করিত; কখন জনসাধারণের বিরুদ্ধে শাসন-শক্তিকে সাহায্য করে, যেমন এখন ভেনিসে দশজনের পরিষদ (Conseil des Dix) করিতেছে; কখন উভয়ের মধ্যে সমতা রক্ষা করে, যেমন স্পার্টায় এফোরগণ (les Ephores) করিত।

ত্রিবুনেৎ নগরের কোন মৌলিক অংশ নহে এবং কোন প্রকারের ব্যবস্থাপক বা কার্য্যকরী ক্ষমতা উহার থাকা উচিত নহে; কিন্তু উহার ক্ষমতা ঠিক ঐ কারণে সকলের অপেক্ষা বেশী হইয়া থাকে; কারণ, কোন কিছু না করিতে পারিলেও উহা সব বিষয়েই বাধা দিতে পারে। আইনের রক্ষক বলিয়া উহা যে শাসনকর্ত্তা আইন প্রয়োগ করেন ও যে রাজশক্তি ব্যবস্থাবিধি প্রণয়ন করেন তাঁহাদের অপেক্ষা অধিক পবিত্র, অধিক সম্মাননীয়। এই জিনিসটি ভাল করিয়া দেখা যাইত রোমে যখন গর্ব্বিত প্যাট্রিসিয়ানগণ সমগ্র জনসাধারণকে সর্ব্বদা ঘৃণা করিলেও, তাহাদেরই একজন সামান্য কর্ম্মচারী, যাহার অনুগ্রহ নিগ্রহ করিবার কোনও ক্ষমতা ছিল না তাহার কাছেও নত হইতে বাধ্য হইত।

ত্রিবুনেৎ সুবিবেচনার সহিত নিয়ন্ত্রিত করিতে পারিলে উত্তম রাষ্ট্রীয় ব্যবস্থার দৃঢ়তম পরিপোষক হইতে পারে; কিন্তু ইহার ক্ষমতা সামান্য পরিমাণে প্রয়োজনাতিরিক্ত হইলে ইহা

সমস্ত উল্টাইয়া দিতে পারে। দুর্ব্বলতার কথা ধরিলে বলা যায় যে তাহা উহার প্রকৃতিতেই নাই ; উহা যদি বাস্তবে দাঁড়াইতে পারে তাহা হইলে উহার যেরূপ হওয়া প্রয়োজন সেইরূপ না হইয়া ছাড়িবে না।

ত্রিবুনেৎ যখন কার্য্যকরী ক্ষমতা জবরদখল করে বা ব্যবস্থাবিধি অগ্রাহ্য করিবার চেষ্টা করে তখন উহা পীড়নের যন্ত্রে দাঁড়ায়, কারণ কার্য্যকরী ক্ষমতাকে নিয়ন্ত্রিত করা এবং ব্যবস্থাবিধিকে রক্ষা করাই উহার কাজ। যতদিন স্পার্টার অধিবাসিগণের চরিত্র অক্ষুণ্ণ ছিল ততদিন এফোরগণের অগাধ ক্ষমতা হইতে কোন আশঙ্কার কারণ ছিল না, কিন্তু অবনতির সূত্রপাত হইলে ঐ ক্ষমতা অবনতির গতিকে বাড়াইয়া দেয়। এই অত্যাচারীরা আজিসকে ( Agis ) হত্যা করিলে তাঁহার উত্তরাধিকারী সে রক্তপাতের প্রতিশোধ লয় ; এফোরগণের অপরাধ ও শাস্তি, এই দুইটিই, সাধারণ-তন্ত্রকে ধ্বংসের মুখে লইয়া যায় এবং ক্লিওমেনেসের ( Cléoméne ) পরে স্পার্টার আর কিছুই অবশিষ্ট থাকে না। রোমও ঐ পথে ধ্বংসের মুখে যাত্রা করে ; অল্প অল্প করিয়া জবরদখল করা ত্রিবুগণের অত্যধিক ক্ষমতা শেষকালে, স্বাধীনতা রক্ষার জন্য বিধিবদ্ধ ব্যবস্থাবিধির কল্যাণে, সম্রাটগণের আত্মরক্ষার অস্ত্র হইয়া উঠে এবং তাঁহারা সে স্বাধীনতাও বিনষ্ট করেন। ভেনিসের দশের সভা সম্বন্ধে বলা যায় যে উহা রক্তের ত্রিবুনাল ( tribunal ) এবং অভিজাত সম্প্রদায় ও জনগণের সমান

ভয়ের কারণ হইয়া দাঁড়াইয়াছে ; উহার অবনতির পরে হইতে উদারভাবে ব্যবস্থাবিধি রক্ষা করা দূরে থাকুক উহা আর কিছুই না করিয়া কেবল অন্ধকারে আঘাত হানিয়া থাকে এবং কেহ সে আঘাত লক্ষ্য করিবার সাহস পর্য্যন্ত পায় না।

সভ্য সংখ্যা বৃদ্ধি হইবার ফলে শাসনশক্তির মত ত্রিবুনেৎও দুর্ব্বল হইতে আরম্ভ করে। যখন রোমের জনসাধারণের ত্রিবুন সংখ্যা প্রথমে দুই হইতে পাঁচজন হয় এবং ঐ পাঁচজন তাঁহাদের সংখ্যা দ্বিগুণ করিতে চাহেন তখন সিনেট কোন আপত্তি করে নাই ; কারণ সিনেটের বিশ্বাস ছিল তাঁহাদিগকে পরস্পরের সাহায্যে বাধা দিতে পারিবেন ; ব্যাপারও ঠিক সেইরূপ দাঁড়ায়।

এইরূপ শক্তিমান দলের দ্বারা শাসন ক্ষমতা জবরদখল করিয়া লওয়া নিবারণ করিবার শ্রেষ্ঠ উপায়, এ পর্য্যন্ত কোন শাসনশক্তি যাহা ব্যবহার করেন নাই, তাহা এই যে ইহাকে স্থায়ী হইতে না দিয়া মাঝে মাঝে এমন সময় নির্দ্দিষ্ট করিয়া দিতে হইবে যখন ইহা থাকিবে না। এইরূপ বিরামকাল এরূপ দীর্ঘ হওয়া উচিত নহে যাহাতে অনাচার বদ্ধমূল হইবার সময় পায় ; আইনের দ্বারা ইহা এমনভাবে নির্দ্দিষ্ট হওয়া উচিত যেন প্রয়োজন উপস্থিত হইলে বিশেষ পরোয়ানা দ্বারা সহজেই উহা সংক্ষেপ করা যাইতে পারে।

এই উপায় যে কোনরূপ অসুবিধাজনক তাহা আমার

মনে হয় না; কারণ, আমি পূর্ব্বেই বলিয়াছি যে ত্রিবুনেৎ রাষ্ট্রীয়-ব্যবস্থার কোন অংশ নহে; ইহাকে সরাইয়া দিলে রাষ্ট্রীয়-ব্যবস্থার কোন ক্ষতি হইবে না। অধিকন্তু, আমার মনে হয় এই উপায় ফলপ্রদও বটে; কারণ, নবনিয়োজিত ম্যাজিষ্ট্রেট তাহার পূর্ব্ববর্ত্তীর যে ক্ষমতা ছিল তাহা ব্যবহার না করিয়া আইনে তাঁহাকে যে ক্ষমতা দেওয়া হইয়াছে তাহাই ব্যবহার করিতে আরম্ভ করিবেন।

## ৬ষ্ঠ অধ্যায়

### একনায়ক-তন্ত্র ( de la dictature )

আইনের যে অপরিবর্ত্তনীয় প্রকৃতির দরুণ সকল অবস্থার সঙ্গে খাপ খাওয়া অসম্ভব হয়, তাহাই ঘটনা বিশেষে আইনকে অনিষ্টজনক করিয়া তুলে এবং সঙ্কটকালে আইনই রাষ্ট্রের ধ্বংসের কারণ হইয়া দাঁড়ায়। আইনের বাঁধা ধরণ ও ধীরগতি এত সময় লয় যে অনেক সময় অবস্থাগতিকে তত সময় পাওয়া যায় না। ব্যবস্থা-কর্ত্তা যাহার জন্য ব্যবস্থা করেন নাই এমন হাজার ঘটনা ঘটিতে পারে। সব কিছুই দূরদর্শনের ফলে জানা যায় না ইহা জানাও দূরদর্শিতার একটি প্রয়োজনীয় অঙ্গ।

এজন্য রাষ্ট্রীয় প্রতিষ্ঠানগুলির হাত হইতে নিজেদের কার্য্য বন্ধ করিবার ক্ষমতা বা সরাইয়া লইয়া সেগুলিকে বেশী পাকা

করিতে যাওয়া উচিত নহে। স্পার্টা পর্য্যন্ত নিজের ব্যবস্থা বিধিকে ঘুমাইবার অবসর দিত।

কিন্তু কেবল অতি কঠিন বিপদ ছাড়া সাধারণ শাসন-ব্যবস্থা পরিবর্ত্তন করিবার বিপদের সম্মুখীন হওয়া যাইতে পারে না, এবং কেবল জন্মভূমির নিরপত্তা লইয়া যখন সমস্যা উঠে তখন ছাড়া আর কখনও আইনের পবিত্র ক্ষমতা রোধ করা উচিত নহে। এইরূপ ঘটনা বিরল এবং যখন উপস্থিত হয় তখন স্পষ্ট হইয়া দেখা দেয়; তখন বিশেষ বিধানের দ্বারা রাষ্ট্রের নিরাপত্তা রক্ষার ভার সর্ব্বাপেক্ষা যোগ্য ব্যক্তির হাতে দিবার ব্যবস্থা করা হয়। বিপদের প্রকার ভেদে এই নিয়োগের ব্যবস্থা দুই উপায়ে করা যাইতে পারে। এই বিপদের প্রতিকারের জন্য যদি শাসনশক্তির সক্রিয়তা বৃদ্ধি করিলেই চলে তবে শাসন কর্ত্তৃপক্ষের এক বা দুইজন সভ্যের হাতে ক্ষমতা কেন্দ্রীভূত করা হয়। এক্ষেত্রে ব্যবস্থাবিধির কর্ত্তৃত্ব পরিবর্ত্তন করা হয় না, কেবল ব্যবস্থাবিধি প্রয়োগের প্রণালী পরিবর্ত্তন করা হয়। কিন্তু বিপদ যদি এমন হয় যে ব্যবস্থাবিধির সরঞ্জাম উহার রক্ষার বিঘ্নস্বরূপ হইয়া দাঁড়ায়, তাহা হইলে একজন প্রধান শাসক মনোনয়ন করা হয় যিনি সকল আইন বন্ধ করিতে এবং সাময়িকভাবে রাজশক্তির কর্ত্তৃত্ব পর্য্যন্ত স্থগিত রাখিতে পারেন। এমন অবস্থায় সাধারণ ইচ্ছা সম্বন্ধে কোন সন্দেহের অবকাশ থাকে না এবং ইহা স্পষ্টই বুঝা যায় যে জনসাধারণের প্রথম ইচ্ছা এই যে রাষ্ট্র ধ্বংস না হয়।

এইভাবে ব্যবস্থাপক ক্ষমতা সাময়িকভাবে স্থগিত রাখার দরুণ সে ক্ষমতা লুপ্ত হয় না ; যে ম্যাজিষ্ট্রেট উহাকে নিস্তব্ধ করিয়া দেন তিনিই উহাকে কথা বলাইতে পারেন না ; তিনি উহার উপরে কর্তৃত্ব করেন বটে কিন্তু উহার প্রতিনিধিত্ব করিবার অধিকার তাঁহার নাই। তিনি সব কিছু করিতে পারেন, শুধু ব্যবস্থাবিধি প্রণয়ন করিতে পারেন না।

প্রথম উপায় ব্যবহৃত হইত রোমীয় সিনেটের দ্বারা যখন পবিত্র মন্ত্র উচ্চারণ করিয়া তাঁহারা কন্সালগণকে সাধারণতন্ত্রের নিরাপত্তার ব্যবস্থা করিবার ভার দিতেন। দ্বিতীয় উপায় ব্যবহৃত হইত যখন দুইজন কন্সালের একজন ডিক্টেটর মনোনয়ন করিতেন[১]। এই ব্যবস্থার দৃষ্টান্ত রোম আলবা* হইতে পায়।

সাধারণ-তন্ত্রের প্রথমযুগে ঘন ঘন ডিক্টেটর পদের সাহায্য লওয়া হইত, কারণ, কেবল রাষ্ট্রীয় গঠন-ব্যবস্থার

---

১ এই মনোনয়ন কার্য্য রাত্রে ও গোপনে করা হইত, যেন এইরূপে একজন ব্যক্তিকে আইনের উপরে স্থান দিতে লোকের লজ্জা বোধ হইত।

* Albe—Alba Longa. Latiumএর সর্ব্বাপেক্ষা প্রাচীন শহর রোম হইতে ১৫ মাইল দক্ষিণ পূর্ব্বে অবস্থিত ; Aeneasএর পুত্র Acanius ইহার প্রতিষ্ঠা করিয়াছিলেন বলিয়া প্রবাদ আছে। এলবান পর্ব্বত হইতে এলবান হ্রদ পর্য্যন্ত ইহা বিস্তৃত ছিল। Tullus Hostillius কর্তৃক এই শহর ধ্বংস হইলে ইহার অধিবাসীবৃন্দকে রোমে স্থানান্তরিত করা হয়। ( অনুবাদক )

জোরে আত্মরক্ষা করিবার সামর্থ্য রাষ্ট্রের তখনও জন্মায় নাই।

অন্য সময়ে যে সকল সতর্কতা অবলম্বনের প্রয়োজন ছিল, পরবর্ত্তীকালে রীতিনীতির উৎকর্ষের জন্যই সে সকলের প্রয়োজন হইত না বলিয়া কোন ডিক্টেটর ক্ষমতার অপব্যবহার করিবে বা প্রয়োজনকালের বেশী সময় সে ক্ষমতা হাতে রাখিবার চেষ্টা করিবে এ ভয় কেহ করিত না। বরং মনে হইত যাহার উপর এই বিশাল ক্ষমতা ন্যস্ত করা হইত, তাহার কাছে ইহা বোঝা স্বরূপ ছিল; কারণ, যত তাড়াতাড়ি পারা যায় সে উহা ত্যাগ করিত, যেন এইভাবে ব্যবস্থাবিধির স্থান অধিকার করিয়া থাকা অত্যন্ত কষ্টকর এবং অত্যন্ত বিপজ্জনক পদ ছিল।

সাধারণতন্ত্রের প্রথমযুগে অবিচারিতভাবে এইরূপ সর্ব্ব-প্রধান ম্যাজিষ্ট্রেটের নিয়োগ করাকে আমি দোষ দিতেছি ঐ পদের ক্ষমতার অপব্যবহারের আশঙ্কা করিয়া নয়, ঐ পদের মূল্য অপকর্ষের আশঙ্কায়। নির্ব্বাচন, দেবতার নিকট উৎসর্গ-করণ ও অন্যান্য বাহ্যিক অনুষ্ঠান আড়ম্বরের কার্য্যে ইহা যত বেশী ব্যবহার করা হইত, ভয় ছিল যে প্রয়োজনের সময়ে ইহা তত কম শক্তিশালী হইবে এবং লোকে ইহাকে কেবল ফাঁকা অনুষ্ঠানে ব্যবহারের জন্য একটা ফাঁকা উপাধিমাত্র বলিয়া বিবেচনা করিতে অভ্যস্ত হইবে।

সাধারণতন্ত্রের শেষযুগে রোমকগণ বেশী সাবধানী হইয়া

উঠিলে প্রথমযুগে ডিক্টেটর পদ যথেচ্ছ ব্যবহারে তাহারা যেমন সুবুদ্ধির পরিচয় দেয় নাই, তখনও উহার হিসাবী ব্যবহারে সেইরূপ সুবুদ্ধির পরিচয় দেয় নাই। সহজেই বুঝা যায় যে তাহাদের ভয় অমূলক ছিল এবং রাজধানীর দুর্ব্বলতাই সেখানে যে সকল ম্যাজিষ্ট্রেট থাকিতেন তাহাদের বিরুদ্ধে রাজধানীর আত্মরক্ষার উপায় হইয়া দাঁড়ায়; ডিক্টেটর কোন কোন স্থানে সাধারণের আত্মরক্ষার ব্যবস্থা করিতে পারিতেন কিন্তু উহা নষ্ট করিবার কোন ক্ষমতা তাঁহার ছিল না; রোমের শৃঙ্খল তৈয়ারী হয় রোমে নয়, রোমের সৈন্যদলের মধ্যে। সিল্লার বিরুদ্ধে মারিয়ুস এবং সিজরের বিরুদ্ধে পম্পে যে ক্ষীণ বাধা প্রদান করেন তাহা হইতেই দেখা যায় যে বহিঃশক্তির আক্রমণের কালে গৃহশক্তির নিকট কি আশা করা যাইতে পারিত।

এইরূপ মিথ্যা ধারণা থাকার জন্য তাহারা কতকগুলি বড় বড় ভুল করে; উদাহরণ স্বরূপ বলা যায় যে কাটালিন (Catilina) ষড়যন্ত্রের ব্যাপারে ডিক্টেটর নিয়োগ না করায় একটি ভুল হয়। কারণ. এ ষড়যন্ত্রে শুধু রোম নগর এবং বড় জোর ইটালীর একটি প্রদেশ মাত্র সংশ্লিষ্ট থাকাতে, যে স্থলে ডিক্টেটর আইনদত্ত অসীম ক্ষমতার বলে অতি সহজেই এ ষড়যন্ত্র উড়াইয়া দিতে পারিতেন, সে স্থলে কেবল কতকগুলি দৈবঘটনার একত্র সমাবেশের ফলেই এই ষড়যন্ত্র ব্যর্থ হয়; কিন্তু সদ্বিবেচক মানুষের এরূপ সমাবেশের আশা করা উচিত নহে।

ডিক্টেটর নিয়োগ না করিয়া সিনেট কন্সালগণের হাতে

নিজের সমস্ত ক্ষমতা ছাড়িয়া দিয়া চুপ করিয়া রহিল; ফলে, সাফল্যের সহিত কার্য্য সম্পূর্ণরূপে করিতে গিয়া সিসিরো একটি বিষয়ে স্বীয় ক্ষমতার বাহিরে যাইতে বাধ্য হন। আনন্দের প্রথম উচ্ছ্বাসের সময় তাঁহার এই ব্যবহার অনুমোদন করা হইলেও—পরে, সঙ্গতভাবেই, বে-আইনীভাবে যে সকল নাগরিকের রক্তপাত করা হইয়াছিল—তাঁহার কাছে তাহার কৈফিয়ৎ দাবী করা হয়; এইরূপ তিরস্কার ডিক্টেটরকে করা চলিত না। কিন্তু কন্সালের বাগ্মিতায় সব ভাসিয়া যায়; এবং তিনি স্বয়ং রোমান হইলেও স্বদেশ অপেক্ষা আত্মগৌরব অধিক ভালবাসিতেন বলিয়া রাষ্ট্রকে রক্ষা করিবার সর্ব্বাপেক্ষা বৈধ ও সর্ব্বাপেক্ষা নিশ্চিত উপায় কি হইতে পারে তাহা না দেখিয়া রাষ্ট্রকে রক্ষা করিবার জন্য প্রাপ্য সমস্ত প্রশংসাই নিজে লইতে চেষ্টা করেন[১]। রোমের রক্ষাকর্ত্তা বলিয়া তিনি যেমন ন্যায্য সম্মান পাইয়াছিলেন আইন-লঙ্ঘনকারী বলিয়া সেইরূপ ন্যায্য মত দণ্ডিত হইয়াছিলেন। যতই জাঁকজমকের সঙ্গে তিনি প্রত্যাবর্ত্তন করিয়া থাকুন না কেন, ইহা নিশ্চিত যে, ক্ষমা পাইয়া তবে তিনি প্রত্যাবর্ত্তন করিতে পারেন।

যে উপায়েই এই বিশেষ নিয়োগ করা হউক না কেন উহার

---

১ ডিক্টেটর নিয়োগের প্রস্তাব করিলে এ বিষয়ে তিনি নিশ্চিন্ত হইতে পারিতেন না; কারণ, আপনাকে মনোনীত করিবার সাহস তাঁহার ছিল না এবং সহযোগী যে তাঁহাকে মনোনীত করিবেন সে বিষয়েও তাঁহার প্রত্যয় ছিল না।

স্থায়িত্বকাল অতি অল্প সময়ের জন্য নির্দ্ধারিত করিয়া দেওয়া আবশ্যক, যাহাতে ঐ সময় আর বাড়াইতে না পারা যায়। যে রকম সঙ্কটের সময় এই পদের প্রতিষ্ঠা হয়, সে রকম সঙ্কটের ভিতর পড়িয়া রাষ্ট্র শীঘ্র হয় রক্ষা পায়, না হয় ধ্বংস হয় এবং জরুরী প্রয়োজন শেষ হইয়া গেলে ডিক্টেটর-পদ স্বেচ্ছাচারে পর্য্যবসিত হয় বা নিরর্থক হইয়া দাঁড়ায়। রোমে কেবল ছয়মাসের জন্য ডিক্টেটরের নিয়োগ হইত এবং বেশীর ভাগ ডিক্টেটর উহার পূর্ব্বেই পদত্যাগ করিতেন। নিয়োগের কাল বেশী করা হইলে তাঁহারা হয়ত উহা আরও বাড়াইবার চেষ্টা করিতেন; ডিসেম্বীরগণ (decemvirs) তাঁহাদের এক বৎসর নিয়োগের কাল যেমন বাড়াইতে চেষ্টা করিতেন। ডিক্টেটর যে কাজের জন্য নির্ব্বাচিত হইতেন কেবল সেই কাজের ব্যবস্থা করিবার সময়ই পাইতেন, তাঁহার তদতিরিক্ত অপর বিষয়ের চিন্তা করিবার অবসর মিলিত না।

## ৭ম অধ্যায়

### সেন্সর পদ (de la censure)

আইন যেরূপ সাধারণের ইচ্ছা ঘোষণা করে সেন্সরপদ তদ্রূপ সাধারণের অভিমত ঘোষণা করে। সাধারণ অভিমত একপ্রকার আইন, যাহা প্রয়োগ করিবার কর্ত্তা সেন্সর এবং

শাসনকর্তার ন্যায় তিনি ইহা কেবল বিশেষ ক্ষেত্রেই ব্যবহার করেন।

তাহা হইলে দেখা যাইতেছে যে, সেন্সর বিচারালয় ( le tribunal censorial ) জনমতের নিয়ামক হওয়া দূরে থাকুক উহার প্রকাশক মাত্র, এবং যখনই উহা সাধারণ মত হইতে বিচ্ছিন্ন হয়, উহার সমস্ত সিদ্ধান্ত বাজে ও ব্যর্থ হইয়া যায়।

কোন জাতি যে সকল বস্তুকে শ্রদ্ধার চোখে দেখে তাহা হইতে তাহার রীতিনীতি আলাদা করিবার চেষ্টা করা নিরর্থক ; কারণ, এই উভয়ের মূলে একই নীতি কাজ করে এবং অপরিহার্য্যরূপে উভয়ে পরস্পর হইতে অবিচ্ছেদ্য। পৃথিবীর সকল জাতির মধ্যেই আমোদ আহ্লাদের পছন্দ জনমতের উপর নির্ভর করে, তাহাদের প্রকৃতির উপর নির্ভর করে না। জনমতকে পরিশুদ্ধ কর, সঙ্গে সঙ্গে রীতিনীতিও উন্নত হইবে। যাহা সুন্দর বা লোকে যাহা সুন্দর মনে করে তাহাই ভালবাসে ; তাহাদের ভুল হয় কি সুন্দর তাহা বিচার করিবার কালে ; তাহা হইলে দাঁড়াইতেছে যে এই বিচার-প্রণালী নিয়মিত করাই আবশ্যক। যে কোন জাতির রীতিনীতির বিচার করে, সে সেই জাতির মর্য্যাদার বিচার করে এবং যে মর্য্যাদার বিচার করে সে তাহার মানদণ্ড জনমত হইতে পায়।

কোন জাতির মধ্যে অভিমতের উৎপত্তি হয় সে জাতির রাষ্ট্রীয় গঠন-ব্যবস্থা হইতে। রীতিনীতি নিয়মিত না করিলেও

রীতিনীতির মূলে থাকে ব্যবস্থাবিধান। ব্যবস্থাবিধান যখন দুর্ব্বল হইয়া পড়ে তখন রীতিনীতিরও অবনতি হয়; কিন্তু এরূপ ক্ষেত্রে ব্যবস্থাবিধির দ্বারা যাহা করা সম্ভবপর হয় নাই সেন্সরগণের অভিমতের দ্বারাও তাহা করা সম্ভব হইবে না।

ইহা হইতে দেখা যাইতেছে যে সেন্সরপদ রীতিনীতি সংরক্ষণ করে; সুনির্ব্বাচিত প্রয়োগের দ্বারা উহার বিশুদ্ধতা রক্ষা করে এবং উহা তখনও অগঠিত অবস্থায় থাকিলে সুগঠিত করিয়া দেয়। ফরাসী রাজ্যে দ্বন্দযুদ্ধে ( duels ) দ্বিতীয় ব্যক্তি ( seconds ) মনোনয়নের প্রথার যে বাড়াবাড়ি ঘটে, তাহা রাজাদের শুদ্ধ এই কয়টি কথাতেই বন্ধ হইয়া যায়, "যাহারা ভীরুতাবশতঃ দ্বিতীয় ব্যক্তিকে আহ্বান করে তাহাদের সম্বন্ধে"। জনসাধারণ এ বিষয়ে কোন সিদ্ধান্ত করিবার পূর্ব্বেই এই সিদ্ধান্ত প্রকাশিত হইয়া সমস্ত ব্যাপারটি এক মুহূর্ত্তে নিষ্পত্তি করিয়া দেয়। কিন্তু এই রাজাদেশই যখন দ্বন্দ্বযুদ্ধকে ভীরুতামূলক বলিয়া প্রতিপন্ন করিবার চেষ্টা করে তখন সে কথা সত্য হইলেও জনমতের বিপরীত বলিয়া লোকে সে সিদ্ধান্ত হাসিয়া উড়াইয়া দেয়; কারণ, এ বিষয়ে জনমত ইতিপূর্ব্বেই দানা বাঁধিয়াছিল।

আমি অন্যত্র[১] বলিয়াছি যে জনমত কোনরূপ বিধিনিষেধের অধীন নয়, কাজেই যে প্রতিষ্ঠান জনমতের প্রতিনিধিত্ব

---

১ Lettre a´ M. d' Alembert—তে আমি বিস্তারিতভাবে যাহা বলিয়াছি এখানে তাহার উল্লেখমাত্র করিতেছি।

করিবার জন্য গঠিত তাহাতেও উহার চিহ্ন মাত্র থাকিবে না। এই যে অস্ত্রটি, যাহার ব্যবহার আধুনিক জাতিগণের মধ্যে লুপ্ত হইয়াছে, কি সুন্দর উপায়ে রোমকগণের মধ্যে, এবং আরও ভাল করিয়া ল্যাসিডিমনীয়গণের মধ্যে ব্যবহৃত হইত, তাহার প্রশংসা করিয়া শেষ করা যায় না।

স্পার্টার পরিষদে জনৈক অসচ্চরিত্র ব্যক্তি একটি উত্তম প্রস্তাব উপস্থিত করিলে এফোরগণ সে কথা কানে না তুলিয়া একজন সচ্চরিত্র ব্যক্তির দ্বারা সেই প্রস্তাবই পুনরায় উপস্থিত করান[১]। ঐ দুই ব্যক্তির কাহাকেও প্রশংসা বা নিন্দা না করিয়াও এই উপায়ে একজনকে কতখানি সম্মান ও অপরকে কতখানি অপমান করা হইল। সামসের[২] কতিপয় মদ্যপ

---

১ Plutarque, Dicts notables des Lacédémoniens § 63 [ Ed. ]

২ ইহাদের নিবাস ছিল অন্য দ্বীপে; ভাষার শালীনতা রক্ষার খাতিরে তাহার নাম উপস্থিত ক্ষেত্রে করিতে পারিলাম না।

[ Note de M. Pétitain : একটি দ্বীপের নাম করিলে ভাষার শালীনতার কি হানি হইতে পারে তাহা ধারণা করা শক্ত। উপস্থিত বক্তব্য বুঝিতে হইলে জানা আবশ্যক যে রুশো এই ঘটনা প্লুটার্ক হইতে লইয়াছেন ( Dicts notables des Lacédémoniens ). তিনি ইহার আগাগোড়া সমস্ত নোংরামি বর্ণনা করিয়াছেন এবং Chio দ্বীপের লোককে এজন্য দায়ী করিয়াছেন। রুশো একটা কুরুচিপূর্ণ শব্দশ্লেষ পরিহার করিবার জন্য এবং উহার উল্লেখে হাস্যোদ্রেক হইয়া বিষয়ের গাম্ভীর্য্য নষ্ট করিবে এই ভয়ে দ্বীপটির নাম করেন নাই। ]

এফোরগণের বিচারলয় নোংরা করে ; পরদিন প্রকাশ্য ঘোষণার দ্বারা এফোরগণকে নোংরা থাকিবার অনুমতি দেওয়া হয়। এইভাবে রেহাই না দিয়া প্রকৃত শাস্তি দিলে তাহা অনেক কম কঠোর হইত। কোনটি সৎ বা কোনটি সৎ নয়, সে সম্বন্ধে স্পার্টা আপন মত প্রকাশ করিলে সমস্ত গ্রীস আর তাহার উপর কথা বলিত না।

## ৮ম অধ্যায়

### সামাজিক ধর্ম্ম

প্রথমে মানব সমাজে দেবতারা ছাড়া আর কোন রাজা ছিল না এবং দেবতান্ত্রিক শাসন ( le theocratique ) ছাড়া অন্য কোন শাসনতন্ত্রের চলন ছিল না। লোকে তর্ক করিত কালিগুলার মত এবং সে কালে ঐরূপ তর্ক খাটিত। আপনার সদৃশ একজনকে প্রভু বলিয়া স্বীকার লইতে ও তাহাতে মঙ্গল হইবে এইরূপ বিশ্বাস করিতে মানুষের চিন্তা ও মনোবৃত্তির অনেকখানি পরিবর্ত্তন হওয়া প্রয়োজন ছিল।

প্রত্যেক রাষ্ট্রীয় সমবায়ের শীর্ষে ঈশ্বরকে স্থাপন করা হইত ; শুদ্ধ এই কার্য্য হইতে প্রমাণ হয় যে, যত জাতি তত দেবতা ছিল। দুইটি জাতি যাহারা পরস্পরের অনাত্মীয় ও প্রায় সর্ব্বদা পরস্পরের প্রতি শত্রুভাবাপন্ন, বেশীদিন তাহারা একই

প্রভুকে মানিতে পারিত না ; দুইটি সৈন্যদল যুদ্ধে নামিয়া একই নায়ককে মানিতে পারিত না। এই প্রকারে জাতিগত বিভিন্নতা হইতে বহু ঈশ্বরবাদের এবং তাহা হইতে সামাজিক ও ধর্ম্মগত অনুদারতার সৃষ্টি হয়। এহ দুইটি যে প্রকৃতি হিসাবে একই জিনিস আমরা পরে তাহা দেখাইব।

বর্ব্বর জাতিগণের মধ্য হইতে আপনাদের দেবতা পুনরাবিষ্কারের যে খেয়াল গ্রীকগণের মধ্যে দৃষ্ট হইত, তাহার মূলে ছিল তাহাদের আপনাদিগকে এই সকল জাতির স্বাভাবিক প্রভু বলিয়া বিবেচনা করিবার অনুরূপ খেয়াল। বিভিন্নজাতির দেবতাগণের অভিন্নতা সম্বন্ধে আমাদের কালে যে গবেষণা দেখা যায় তাহা অত্যন্ত হাস্যকর। যেন মোলক ( Moloch ) ও স্যাটার্ণ ( Saturne ) এবং ক্রোনস ( Chronos ) একই দেবতা ! যেন ফিনিসীয়গণের বাল্ ( Baal ), গ্রীকগণের জিয়ুস ( Zeus ) এবং লাটিনগণের জুপিটর একই দেবতা ! যেন বিভিন্ন নামধারী কতকগুলি কল্পিত ব্যক্তির মধ্যে সাদৃশ্য বলিয়া কিছু থাকিতে পারে !

যদি জিজ্ঞাসা করা হয় যে, প্যাগান ধর্ম্মাবলম্বীদিগের ভিতরে ( dans le Paganisme ) প্রত্যেক রাষ্ট্রের আলাদা উপাসনা-পদ্ধতি ( pulte ) ও দেবতা থাকিলেও কেন ধর্ম্মযুদ্ধ হইতে দেখা যায় নাই—তাহার উত্তরে আমি বলিব যে, ঠিক এই কারণে যে প্রত্যেক রাষ্ট্রের নিজ উপাসনাপদ্ধতি এবং শাসন-ব্যবস্থা থাকাতে উহা নিজের দেবতা ও ব্যবস্থাবিধির মধ্যে

কোনরূপ পার্থক্য করিত না। যাহা রাজনৈতিক যুদ্ধ তাহাই ধর্ম্মযুদ্ধ ছিল; কারণ, এ কথা বলা যায় যে, দেবতাগণের এলাকা জাতিসমূহের সীমানার মধ্যে আবদ্ধ ছিল। এক জাতির দেবতার অপর সকল জাতির উপর কোন অধিকার ছিল না। প্যাগান জাতিগণের দেবতারা ঈর্ষাপরায়ণ ছিলেন না; পৃথিবীর আধিপত্য তাঁহারা আপনাদের মধ্যে ভাগ করিয়া লইতেন; এমন কি মোজেস ও হিব্রুজাতি পর্য্যন্ত ইস্রাইলের ঈশ্বরের কথা বলিবার সময়ে কতকটা এইরূপ ধারণা প্রকাশ করিতেন। এ কথা সত্য যে তাঁহারা ক্যানানাইট-গণের দেবগণকে অক্ষম বলিয়া বিবেচনা করিতেন। কারণ, ক্যানানাইটগণকে আইনের আশ্রয় হইতে বঞ্চিত করা হইয়াছিল, তাহাদিগকে মৃত্যুদণ্ড দেওয়া হইয়াছিল ও ইস্রেলাইটগণ তাহাদের স্থান অধিকার করিবে, ইহা আদিষ্ট হইয়াছিল। কিন্তু প্রতিবাসী অন্যান্য জাতি, যাহাদিগকে আক্রমণ করা তাহাদিগের পক্ষে নিষিদ্ধ ছিল, তাহাদের দেবতাগণের সম্বন্ধে কি ভাষা ব্যবহার করা হইত দেখা যাউক; জেপথা আমনাইটগণকে বলিলেন, "তোমাদের দেবতা ক্যামসের (Chamos) অধিকারে যাহা আছে তাহার দখল কি ন্যায় মতে তোমাদের প্রাপ্য নয়? আমাদের বিজয়ী দেবতা যে সকল দেশ অধিকার[১] করিয়াছেন তাহাতে আমাদেরও ঐরূপ

[১] "Nonne ea quae possidet chamos denus tunus, ti bi jure de debentur" (Jug. X 1 24) Vulgate এর মূল এইরূপ।

অধিকার আছে।” আমার মনে হয় যে এখানে ক্যামস ও ইস্রাইলের ঈশ্বরের অধিকার সমান বলিয়া স্বীকার করা হইতেছে।

কিন্তু যখন য়িহুদীগণ বাবিলোনের রাজাদের ও পরে সিরিয়ার রাজাদের অধীনে আসিয়াও তাহাদের দেবতা ছাড়া অন্য কোন দেবতা স্বীকারে আপত্তি প্রকাশ করিতে থাকে, তখন সে আপত্তিকে জেতার বিরুদ্ধে বিদ্রোহ বলিয়া মনে করা হয়। তাহাদের উপর যে উৎপীড়ন আরম্ভ হইল তাহার বিবরণ তাহাদের ইতিহাসে পড়া যায়। খৃষ্টধর্ম্মের আবির্ভাবের পূর্ব্বে পর্য্যন্ত তাহার অনুরূপ দৃষ্টান্ত আর কোথাও দেখিতে পাওয়া যায় না[১]।

---

Le P. de Carriéres ইহার এরূপ তর্জ্জমা করিয়াছেন: “তোমাদের দেবতা ক্যামসের যাহা আছে তাহা দখল করিবার অধিকার তোমাদের আছে তাহা কি বিশ্বাস কর না?” মূল হিব্রুতে কোথায় জোর দেওয়া হইয়াছে আমি জানি না, কিন্তু Vulgateএ দেখিতেছি যে জ্যাপথা নিশ্চিতভাবে ক্যামস দেবতার অধিকার স্বীকার করিতেছেন এবং ফরাসী অনুবাদক এই স্বীকৃতিকে “তোমাদের মতে” (selon vous) এই কথাগুলি যোগ করিয়া দুর্ব্বল করিয়াছেন। লাটিনে ইহা নাই।

১ এ বিষয়ে চূড়ান্ত প্রমাণ এই যে ফোকিয়ান যুদ্ধ (le querre des Phocéens) যাহাকে “পবিত্র যুদ্ধ” বলা হয়, তাহা ধর্ম্মযুদ্ধ নহে। উহার উদ্দেশ্য ছিল পবিত্র বস্তু বা ধর্ম্মস্থান কলুষিত করিবার অপরাধের দণ্ডদান, অবিশ্বাসীকে পরাজিত করা নহে।

প্রত্যেক ধর্ম্ম, যে রাষ্ট্র উহার ব্যবস্থা দিত তাহার ব্যবস্থা-বিধির সঙ্গে সম্পূর্ণরূপে সংযুক্ত থাকায়, কোন জাতিকে ধর্ম্মান্তর গ্রহণ করিতে বাধ্য করাইতে হইলে তাহাকে পরাধীন করা ছাড়া অন্য উপায় ছিল না; জেতা ছাড়া অন্য কোন ধর্ম্ম-প্রচারকও ছিল না। বিজিতের পক্ষে উপাসনা পদ্ধতি ত্যাগ করাই ছিল নিয়ম; কাজেই এসম্বন্ধে কাহাকেও কোন কথা বলিবার পূর্ব্বে তাহাকে প্রথম পরাজিত করা প্রয়োজন হইত। দেবতাগণের জন্য মানুষের যুদ্ধ করা দূরে থাকুক্, আমরা হোমারে যেমন দেখিতে পাই, দেবতারাই মানুষের হইয়া যুদ্ধ করিতেন। প্রত্যেকেই নিজ নিজ দেবতার কাছে বিজয় কামনা করিত ও বিজয় লাভ হইলে নূতন পূজার বেদী নির্ম্মাণ করিয়া দিত। কোন স্থান দখল করিবার পূর্ব্বে রোমকগণ সে স্থানের দেবতাদিগকে স্থান ত্যাগ করিবার জন্য আহ্বান করিত। টারেণ্টাইনগণের ( Tarentiens ) লাঞ্ছিত দেবগণকে তাহারা তাহাদের হাতেই ছাড়িয়া দিয়াছিল এই কারণে যে, তখন তাহারা ঐ সকল দেবতাকে আপনাদের দেবতাদিগের অধীন এবং তাঁহাদিগকে সম্মান প্রদর্শন করিতে বাধ্য বলিয়া মনে করিয়াছিল। তাহারা পরাজিত জাতিদিগকে যেমন তাহাদের নিজ নিজ ব্যবস্থাবিধি সেইরূপ তাহাদের নিজ নিজ দেবতাও রাখিতে দিত। প্রায়ই ক্যাপিটোলঅধিষ্ঠিত জুপিটরের জন্য একটি মাল্যমাত্র করস্বরূপ দাবী করা হইত।

অবশেষে রোমকগণ সাম্রাজ্য বিস্তারের সঙ্গে সঙ্গে আপনাদের উপাসনা-পদ্ধতি ও দেবতাদিগের আধিপত্য বিস্তার করিবার ফলে অনেক ক্ষেত্রে পরাজিত জাতিগণের দেবতা ও উপাসনা-পদ্ধতি নিজেরা গ্রহণ করিবার এবং প্রায়ই উভয়কে নাগরিক অধিকার ( le droit de cité ) প্রদান করিবার ফলে এই বিশাল সাম্রাজ্যের জাতিসমূহ অজ্ঞাতসারে আপনাদিগের মধ্যে বহু সংখ্যক দেবতা ও বহু প্রকারের উপাসনা-পদ্ধতি প্রচলিত হইয়াছে দেখিতে পাইল ; অল্প বিস্তর প্রভেদ সত্ত্বেও এই সকল দেবতা ও উপাসনা-পদ্ধতি সর্ব্বত্র একই রকমের ছিল। এই প্রকারে প্যাগান ধর্ম্ম পৃথিবীর সমস্ত পরিচিত ভূভাগে শেষকালে অদ্বিতীয় ও এক ধর্ম্মরূপে পরিণত হয়।

অবস্থা যখন এইরূপ ছিল তখন যিশুখৃষ্ট পৃথিবীতে ধর্ম্ম-রাজ্য স্থাপিত করেন ; ইহার ফলে রাষ্ট্রনীতি ও ধর্ম্মনীতি আলাদা হইয়া পড়ে, রাষ্ট্রের ঐক্য নষ্ট হয় এবং যে সকল আভ্যন্তরীন বিবাদ এখন পর্য্যন্ত খৃষ্টধর্ম্মাবলম্বী জাতিসমূহকে আলোড়িত করিতেছে দেখিতে পাওয়া যায়---তাহার সূত্রপাত হয়। ধর্ম্মরাজ্যের এই নূতন ভাব প্যাগান-ধর্ম্মীগণের মাথায় প্রবেশ করিত না বলিয়া তাহারা খৃষ্টানগণকে প্রকৃত বিদ্রোহী বলিয়া বিবেচনা করিত ও মনে করিত যে, ছদ্ম বশ্যতার আড়ালে তাহারা শুধু আপনাদিগকে স্বাধীন করিবার ও প্রভুত্ব স্থাপন করিবার চেষ্টা করিতেছে এবং দুর্ব্বলতা হেতু যে কর্ত্তৃত্ব তাহারা

মান্য করিবার ভান করিত, কৌশলে তাহাই হস্তগত করিবার চেষ্টা করিতেছে। ইহাই তাহাদের উপর উৎপীড়নের কারণ।

প্যাগানধর্ম্মীগণ যাহা ভয় করিত তাহাই ঘটিল। তারপরে সকল জিনিসের চেহারাই বদলাইয়া যায়; বিনয়-নত খৃষ্টানগণ আপনাদের ভাষা বদলাইয়া ফেলে এবং অল্পকাল মধ্যে এই তথাকথিত স্বর্গরাজ্য একজন দৃশ্যমান শাসকের অধীনে অতি প্রচণ্ড স্বেচ্ছাচার-তান্ত্রিক মর্ত্ত্যরাজ্যে পরিণত হয়।

কিন্তু বরাবর একজন শাসনকর্ত্তা ও রাষ্ট্রীয় ব্যবস্থাবিধি প্রবর্ত্তিত থাকাতে ক্ষমতা প্রয়োগের অধিকারের সীমা লইয়া এক চিরস্থায়ী বিরোধের সূত্রপাত হইয়াছে, যাহার ফলে খৃষ্টান রাষ্ট্রসমূহে সুশাসন-ব্যবস্থা স্থাপন করা অসম্ভব হইয়া পড়িয়াছে এবং লোকে এ পর্য্যন্ত বুঝিয়া উঠিতে পারে নাই যে প্রভু বা পুরোহিত ইহাদের কাহার আদেশ মান্য করিতে তাহারা বাধ্য।

য়ুরোপের ভিতরেই বা তাহার পার্শ্ববর্ত্তী দেশে বিভিন্ন জাতি কিন্তু প্রাচীন প্রণালী বজায় রাখিতে বা পুনঃপ্রতিষ্ঠিত করিবার চেষ্টা করিয়াছে, তবে কৃতকার্য্য হয় নাই; খৃষ্টধর্ম্মের ভাবধারার সর্ব্বত্র অভ্যুদয় হইয়াছে। পবিত্র ধর্ম্মমত চিরকাল রাজশক্তি হইতে স্বতন্ত্র থাকিয়াছে বা স্বাতন্ত্র্য লুপ্ত হইলে পুনরায় উদ্ধার করিয়াছে এবং রাষ্ট্রের সহিত উহার অপরিহার্য্য

সম্বন্ধও কখন ছিল না। এ বিষয়ে মহম্মদের মত ছিল সদ্বিবেচনা প্রসূত, তাঁহার রাষ্ট্রীয় ব্যবস্থাকে তিনি দৃঢ়-সংবদ্ধ করিয়াছেন। যতদিন তাঁহার উত্তরাধিকারী খালিফগণের অধীনে এই শাসন প্রণালী টিঁকিয়া থাকে ততদিন উহা প্রকৃতই অবিভক্ত ও সেহেতু ভালই ছিল। কিন্তু আরবগণ সমৃদ্ধ, শিক্ষিত, মার্জ্জিত, অলস ও ভীরু প্রকৃতির হইয়া পড়ে এবং বর্ব্বর জাতির দ্বারা বিজিত হয়; তখন আবার দুইটি শক্তির ভিতরে বিরোধ আরম্ভ হয়। এই বিরোধ খৃষ্টান অপেক্ষা মুসলমান দিগের মধ্যে কম পরিস্ফুট হইলেও তাহাদের ভিতরে, বিশেষ করিয়া আলি সম্প্রদায়ের মধ্যে ইহা বর্ত্তমান; এবং এমন রাষ্ট্রও আছে, যেমন পারস্য, যেখানে এই বিরোধ সর্ব্বদা প্রকাশ পাইয়া থাকে।

আমাদের মধ্যে ইংলণ্ডের রাজারা চার্চের প্রধানের পদ অধিকার করিয়াছেন; রুশিয়ার জারগণও তাহাই করিয়াছেন; কিন্তু এই উপাধির জোরে তাঁহারা চার্চের প্রভু হন নাই, প্রতিনিধি হইয়াছেন। চার্চকে রক্ষা করিবার অধিকার যতখানি পাইয়াছেন বদলাইবার অধিকার ততখানি পান নাই।

চার্চের ভিতরে তাঁহারা রাজা মাত্র, ব্যবস্থাকর্ত্তা নহেন। ধর্ম্ম-যাজক সম্প্রদায় যেখানেই সঙ্ঘবদ্ধ হইতে পারিয়াছেন সেখানেই স্বদেশের ভিতরে তাঁহারা প্রভু ও ব্যবস্থাকর্ত্তা[১]।

---

১ এখানে বলা আবশ্যক যে ধর্ম্ম-যাজকগণের মধ্যে উক্ত সংঘবদ্ধতা আনিতে হইলে ফ্রান্সের মত কতকগুলি আনুষ্ঠানিক সভার অধিবেশন

এইরূপে ইংলণ্ডে, রুশিয়ায় ও অন্যত্র দুইটি কর্ত্তৃত্ব, দুইটি রাজশক্তি বর্ত্তমান।

সকল খৃষ্টান লেখকগণের মধ্যে কেবল দার্শনিক হব্‌স (Hobbes) এই অনিষ্টের মূল ও উহার প্রতিকারের উপায় দেখিতে পাইয়াছিলেন এবং তিনিই সাহস করিয়া ঈগলের দুই মাথা এক করিবার প্রস্তাব এবং সর্ব্বত্র রাজনৈতিক ঐক্য পুনরুদ্ধার করিবার অভিপ্রায় প্রকাশ করেন; কারণ, এই ঐক্য ব্যতীত রাষ্ট্র বা শাসন ব্যবস্থা কোনটি সুপ্রতিষ্ঠিত হইতে পারে না। কিন্তু তাঁহার ঐ সঙ্গে দেখা উচিত ছিল যে, খৃষ্টধর্ম্মের প্রভুত্বস্পৃহা তাঁহার ব্যবস্থার সঙ্গে খাপ খাইতে পারেনা এবং পুরোহিতের স্বার্থ চিরকাল রাষ্ট্রের স্বার্থ অপেক্ষা অধিক প্রবল হইবে। হব্‌সের রাজনৈতিক সত্যের মধ্যে মিথ্যা ও ভয়ানক যাহা আছে, তাহা অপেক্ষা সত্য ও ন্যায্য যাহা আছে

---

অপেক্ষা চার্চ্চের কম্যুনিয়ন বা স্যাক্রামেণ্ট হইতে বেশী সাহায্য পাওয়া যায়। কম্যুনিয়ন ও চার্চ হইতে বহিষ্করণের ক্ষমতা ধর্ম্মযাজক সম্প্রদায়ের সামাজিক চুক্তিস্বরূপ এবং এই চুক্তির বলে তাহারা চিরকাল জন সাধারণ ও রাজন্যবর্গের প্রভুর স্থান অধিকার করিবে। যে সকল পুরোহিত একত্র মিশে তাহারাই নাগরিক; পৃথিবীর দুই বিপরীত কোণ হইতে আসিয়া একত্র হইলেও তাহাতে হানি নাই। এই আবিষ্কার রাজনীতির একটা শ্রেষ্ঠ অবদান। প্যাগান ধর্ম্মের পুরোহিতগণের ইহার অনুরূপ কোন ব্যবস্থা ছিল না, তাহাদের মধ্যে সংঘবদ্ধতাও ছিল না।

তাহার জন্যই সকলের কাছে উহা অবজ্ঞার বস্তু হইয়া দাঁড়াইয়াছে[১]।

আমার মনে হয় যে ঐতিহাসিক ঘটনাবলী এই দৃষ্টিভঙ্গী হইতে আলোচনা করিলে **Bayle** ও **Warburton**এর বিপরীত মত সমূহ সহজেই খণ্ডন করা যাইতে পারে। ইঁহাদের একজন দাবী করেন যে, ধর্ম্ম রাষ্ট্রীয় সমবায়ের পক্ষে অনাবশ্যক; অন্যপক্ষে, অপরে বলেন যে খৃষ্টধর্ম্ম রাষ্ট্রীয় সমবায়ের দৃঢ়তম অবলম্বন। ইঁহাদের প্রথম ব্যক্তির নিকট প্রমাণ করা যাইতে পারে যে এমন রাষ্ট্র কখনও প্রতিষ্ঠিত করা হয় নাই যাহার ভিত্তি ধর্ম্মের উপর স্থাপিত করা হয় নাই; এবং দ্বিতীয় ব্যক্তির নিকট প্রমাণ করা যাইতে পারে যে খৃষ্টধর্ম্মের বিধি গোড়াতে রাষ্ট্রের স্থায়ী গঠন-ব্যবস্থার পক্ষে ইষ্টের পরিবর্ত্তে অনিষ্টকর। আমার কথা পরিষ্কার করিয়া বুঝাইতে আমার বক্তব্য বিষয় সম্পর্কে ধর্ম্ম সম্বন্ধে অত্যধিক অস্পষ্ট ধারণাগুলিকে একটু স্পষ্ট করিয়া ব্যাখ্যা করা আবশ্যক।

---

১ উদাহরণ স্বরূপ অন্যান্য বিষয়ের মধ্যে গ্রোটিয়ুসের ১৬৪৩, ১১ই এপ্রিল তারিখের তাঁহার ভ্রাতার নিকট লিখিত পত্রে এই পণ্ডিত ব্যক্তির মতে De Cive গ্রন্থে কি প্রশংসার যোগ্য ও কি নিন্দার যোগ্য আছে তাহা দেখ। একথা সত্য যে দোষ ঢাকিবার অভিপ্রায় হেতু তিনি যাহা ভাল তাহার জন্য গ্রন্থকারের মন্দটুকু মার্জ্জনা করিতে প্রস্তুত, কিন্তু সকলেই আর এতখানি সহৃদয় নয়।

সমাজের সহিত ধর্ম্মের যে সম্বন্ধ সেই দিক হইতে দেখিলে দেখা যাইবে যে সমাজ যেরূপ সাধারণ ও বিশেষ এই দুই প্রকারের হইতে পারে, ধর্ম্মও সেইরূপ দুই প্রকারের হইতে পারেঃ যথা, মানুষের ধর্ম্ম ও নাগরিকের ধর্ম্ম। প্রথম প্রকারের ধর্ম্মে কোন মন্দির, বেদী বা পূজা-পদ্ধতি নাই, ইহা ভগবানের বিশুদ্ধ আধ্যাত্মিক আরাধনা ও শাশ্বত, নৈতিক কর্ত্তব্য সমূহের পালনে পরিসমাপ্ত। ইহাই ধর্ম্মশাস্ত্রের ( l'E´vangile ) উক্ত সরল ধর্ম্ম, প্রকৃত একেশ্বরবাদ; ইহাকে স্বাভাবিক ধর্ম্মের অধিকার ( le droit divin naturel ) বলা যায়। দ্বিতীয় প্রকারের ধর্ম্ম কোন একটি দেশে সীমাবদ্ধ থাকে ও ঐ দেশকে তাহার উপাস্য দেবতা, নিজস্ব অভিভাবক ও অধিদেবতা দেয়। এ ধর্ম্মের বিধিনিষেধ আছে, ক্রিয়া কাণ্ড আছে, আইনের দ্বারা নির্দ্দিষ্ট বাহ্যিক আচার অনুষ্ঠান আছে। যে জাতি এই ধর্ম্মমতে চলে তাহাদের চোখে তাহারা ছাড়া আর সকলেই বিধর্ম্মী, বৈদেশিক ও বর্ব্বর। এই ধর্ম্মমতে মানুষের অধিকার ও কর্ত্তব্যের সীমা শুধু তাহার উপাসনা স্থান পর্য্যন্ত। প্রাচীন জাতি গুলির সকলের ধর্ম্মই এইরূপ ছিল; ইহার নাম দেওয়া যাইতে পারে সামাজিক বা ব্যবহারিক ধর্ম্মের অধিকার ( Le droit divin civil ou positif ).

তৃতীয় শ্রেণীর আরেক প্রকারের ধর্ম্ম আছে যাহা ইহা অপেক্ষও অদ্ভুত। দুই প্রকারের আইন, দুইজন প্রধান, দুইটি দলের সৃষ্টি করিয়া উহা মানুষকে পরস্পর-বিরোধী

কর্ত্তব্যের দায়ে ফেলে এবং তাহাকে না হইতে দেয় ধার্ম্মিক না নাগরিক। লামাগণের ধর্ম্ম এই প্রকারের, জাপানীগণের ধর্ম্ম ও রোমীয় খৃষ্টধর্ম্ম এই প্রকারের। এই প্রকারের ধর্ম্মকে পুরোহিতের ধর্ম্ম (La religion du prêtre') নাম দেওয়া যাইতে পারে। ইহা হইতে এক শ্রেণীর মিশ্র ও সমাজ বিরোধী আইন বা বিধি পাওয়া যায় যাহার কোনই নাম নাই।

রাষ্ট্রীয় ক্ষেত্রে মূল্যের দিক দিয়া এই তিন প্রকারের ধর্ম্মের যাচাই করিলে দেখা যাইবে যে ইহাদের প্রত্যেকটির নিজস্ব দোষ আছে। তৃতীয় প্রকারের ধর্ম্ম আপাত দৃষ্টিতে এত অসার বলিয়া বুঝা যায় যে তাহা প্রমাণ করিতে যাওয়া কেবল সময় নষ্ট করা। যাহা কিছু সামাজিক ঐক্যের হানি করে তাহাই অসার; যে সকল প্রতিষ্ঠানের (les institutions) উৎপত্তির ফলে মানুষের নিজের সঙ্গে বিরোধ উপস্থিত হয় তাহার কোন মূল্য নাই।

দ্বিতীয়টি এই হিসাবে ভাল যে উহা ধর্ম্মমতের সহিত ব্যবস্থাবিধির প্রতিও শ্রদ্ধার ভাব আনিয়া দেয় এবং স্বদেশকে নাগরিকগণের পূজার পাত্রে পরিণত করিয়া তাহাদিগকে শিক্ষা দেয় যে রাষ্ট্রের সেবার দ্বারাই দেশের অধিষ্ঠাত্রী দেবতাকে সেবা করা হয়। ইহা এক প্রকারের ধর্ম্মতান্ত্রিক শাসনপ্রণালী; ইহাতে শাসনকর্ত্তা ছাড়া আর দ্বিতীয় ধর্ম্মগুরু নাই, ম্যাজিষ্ট্রেট-গণ ব্যতীত আর কোন পুরোহিত নাই। এক্ষেত্রে দেশের

জন্য মৃত্যুকে বরণ করা ধর্ম্মার্থ আত্ম বলিদান করা; আইন লঙ্ঘন করা অধর্ম্ম; এবং কোন দোষী ব্যক্তির প্রকাশ্য শাস্তির ব্যবস্থা করা, তাহাকে দেবরোষে নিক্ষিপ্ত করা।

কিন্তু ইহা ভাল নয় এইজন্য যে, ভুল ও মিথ্যার উপর প্রতিষ্ঠিত হওয়াতে ইহা মানুষকে প্রতারিত করে, তাহাকে অতিরিক্ত বিশ্বাসপ্রবণ ও কুসংস্কারপন্ন করিয়া তুলে এবং ভগবানের যথার্থ আরাধনা বৃথা অনুষ্ঠানের মধ্যে ডুবাইয়া দেয়। ইহাকে খারাপ বলিবার আরও কারণ এই যে, গোঁড়ামি ও অত্যাচার বৃদ্ধি পাইয়া ইহা জাতিকে এমন রক্তপিপাসু ও অসহিষ্ণু করিয়া তুলে যে তাহারা মারমার কাটকাট ছাড়া আর কিছু বলে না; এবং বিশ্বাস করে, যে-কেহ তাহাদের দেবতায় বিশ্বাস করে না তাহাকে হত্যা করা পুণ্যকর্ম্ম। এই কারণে ঐ জাতি ও অপর সকল জাতির মধ্যে স্বাভাবিকভাবে যুদ্ধেরত দুই পক্ষের মধ্যের সম্বন্ধের উদ্ভব হয় এবং এইরূপ সম্বন্ধ তাহার নিজের নিরাপত্তার পক্ষে একান্ত হানিকর।

তাহা হইলে বাকী রহিল কেবল মানুষের ধর্ম্ম অথবা খৃষ্টধর্ম্ম। এই খৃষ্টধর্ম্ম আধুনিক খৃষ্টধর্ম্ম নহে, উহা বাইবেল উক্ত ধর্ম্ম—এবং প্রচলিত খৃষ্টধর্ম্ম হইতে সম্পূর্ণ বিভিন্ন। এই পবিত্র, মহান ও সত্য ধর্ম্মানুসারে সকল মানুষ একই ঈশ্বরের সন্তান বলিয়া পরস্পরকে ভ্রাতা বলিয়া স্বীকার করে এবং তাহাদের ঐক্যের ফলে গঠিত সমাজ মৃত্যুর দ্বারাও ধ্বংস হয় না।

কিন্তু এই ধর্ম্মের রাষ্ট্রীয় সমবায়ের সহিত কোন বিশেষ সম্বন্ধ না থাকাতে ব্যবস্থাবিধিকে নিজের শক্তির উপরেই ছাড়িয়া দেয়, অন্য কোন প্রকার শক্তি তাহার সহিত সংযুক্ত করে না ; ইহার দরুণ যাহাদের লইয়া সমাজ গঠিত তাহাদের মধ্যে ঐক্য প্রতিষ্ঠার একটি প্রধান সূত্রই কাজে আসে না। অধিকন্তু, রাষ্ট্রের প্রতি নাগরিকগণের হৃদয় আকৃষ্ট করা দূরে থাকুক ইহা রাষ্ট্র হইতে ও সকল পার্থিব জিনিসের উপর হইতে তাহাদের মন সরাইয়া লয়। ইহা হইতে সামাজিক মনোভাবের অধিক বিরোধী কিছু আছে কিনা আমি জানিনা।

আমাদেব বলা হয় যে, কোন জাতি প্রকৃত খৃষ্টান হইলে তাহাদের প্রতিষ্ঠিত সমাজ, আমরা যতখানি কল্পনা করিতে পারি, ততখানি সর্ব্বাঙ্গসম্পূর্ণ সমাজ হইবে। এ বিষয়ে কেবল একটা প্রকাণ্ড অসুবিধা দেখিতেছি ; খাঁটি খৃষ্টানের সমাজ আর মানুষের সমাজ থাকিবে না।

আমি আরও বলিতে চাই যে, এই কল্পিত সমাজ, সর্ব্বাঙ্গ সম্পূর্ণতা সত্ত্বেও, সর্ব্বাধিক শক্তিসম্পন্ন ও স্থায়ী হইবে না ; সর্ব্বাঙ্গ সম্পূর্ণ হইবার তাগিদে তাহার সংহতি নষ্ট হইবে এবং তাহার ধ্বংসের হেতুভূত দোষ হইয়া দাঁড়াইবে—ঐ সর্ব্বাঙ্গ সম্পূর্ণতা।

প্রত্যেক ব্যক্তি আপন কর্ত্তব্য পালন করিবে ; প্রজাগণ আইন মান্য করিবে ; প্রধানগণ ন্যায়পরায়ণ ও সংযমশীল

হইবেন; ম্যাজিষ্ট্রেটগণ সাধু ও দোষস্পর্শহীন হইবেন; সৈন্যগণ মৃত্যু তুচ্ছ করিবে; আড়ম্বর বা বিলাসিতা থাকিবেনা; এ সমস্তই খুব চমৎকার; কিন্তু আর একটু দেখা যাউক।

খৃষ্টান ধর্ম্ম সম্পূর্ণ আত্মিক ধর্ম্ম এবং কেবল পারমার্থিক ব্যাপার লইয়াই ব্যাপৃত, খৃষ্টানের স্বদেশ পার্থিব নহে। সে তাহার কর্ত্তব্য পালন করে এ কথা সত্য, কিন্তু তাহার চেষ্টার সফলতা বা ব্যর্থতা সম্বন্ধে গভীর উদাসীনতাভরে সে কাজ করে। যদি তাহার নিজের কোন ত্রুটি না হয়, তাহা হইলে এই সংসারের তাবৎ বিষয় ভাল বা মন্দ যেভাবে চলুক, তাহাতে তাহার বিশেষ যায় আসে না। যদি রাষ্ট্রের সমৃদ্ধি হয়, সে সাধারণের সুখের অংশ লইতে সাহস করে না; স্বদেশের গৌরবে গৌরব বোধ করিতে সে ভীত হয়; রাষ্ট্রের অবনতি হইতে থাকিলে ভগবানের যে হস্ত তাহার জাতির উপর আঘাত হানে, সেই হস্তের মহিমা কীর্ত্তন করে সে।

রাষ্ট্রে যাহাতে শান্তি ও একতা বজায় থাকে সে জন্য বিনা ব্যতিক্রমে সকল নাগরিকের সম পরিমাণে নিষ্ঠাবান খৃষ্টান হওয়া আবশ্যক; কিন্তু দুর্ভাগ্যক্রমে তাহাদের মধ্যে যদি একজন মাত্র উচ্চাভিলাষী ব্যক্তি থাকে, যদি একজন মাত্র ভণ্ড থাকে, দৃষ্টান্ত স্বরূপ বলা যায় যে যদি ক্যাটিলিন বা ক্রমওয়েলের মত একজন মাত্র লোক থাকে, তাহা হইলে সে তাহার ধর্ম্মভীরু স্বদেশবাসীদের মাথায় হাত বুলাইয়া

খাইবার সুবিধা পাইবে। খৃষ্টানের উদার মনে প্রতিবেশীকে মন্দ ভাবিবার কথা সহজে উদয় হয় না। কোন ফন্দিতে তাহাদিগকে প্রতারিত করিবার বিদ্যাটি আয়ত্ত করিতে ও শাসনকর্তৃত্বের খানিকটা অংশ হস্তগত করিতে পারিলেই দেখিতে পাইবে, সে একজন পদস্থ ব্যক্তিরূপে প্রতিষ্ঠা লাভ করিয়াছে; তাহাকে ভগবানের অভিপ্রায়ের সম্মান করিতে হইবে। তারপরেই দেখিবে, সে একজন ক্ষমতাসম্পন্ন লোক হইয়া উঠিয়াছে; ভগবানের অভিপ্রায় ক্ষমতাশালীর আজ্ঞাবহ হইতে হইবে। যদি এই ক্ষমতার ন্যাসরক্ষক ক্ষমতার অপব্যবহার করেন বুঝিতে হইবে ভগবান এই দণ্ডের দ্বারা তাঁহার সন্তানগণকে শাস্তি দিতেছেন। এই জবরদখলিকারকে তাড়াইতে হইলে বিবেক বুদ্ধি কত আপত্তি উঠাইবে; তাহাকে তাড়াইতে হইলে দেশের শান্তির ব্যাঘাত জন্মাইতে হয়, হিংসার পথ অবলম্বন করিতে হয়, রক্তপাত করিতে হয়, ইহার কিছুই খৃষ্টানের নিরীহ স্বভাবের সঙ্গে খাপ খায় না; আর বাস্তবিক ধরিলে এই দুঃখময় পৃথিবীতে কেহ স্বাধীন হউক বা দাসত্ব করুক তাহাতে কি যায় আসে? আসল কথা স্বর্গে যাইবার ব্যবস্থা করা; ত্যাগ ইহার অন্যতম উপায়।

বৈদেশিক শত্রুর সহিত যুদ্ধ বাধিলে সৈন্যগণ বিনা আপত্তিতে যুদ্ধে যাইবে; পালাইবার কথা তাহাদের একজনও ভাবিবে না; তাহারা কর্ত্তব্য পালন করে জয়লাভের প্রবল

আগ্রহ বোধ না করিয়া ; শত্রুকে পরাজিত করা অপেক্ষা মরিতে তাহারা ভাল জানে। তাহারা জয়লাভ করুক বা বিজিত হউক তাহাতে কি যায় আসে ? কোনটি তাহাদের পক্ষে বেশী ভাল তাহা কি ভগবান তাহাদের অপেক্ষা ভাল জানেন না ? কোন গর্ব্বিত, ভাবপ্রবণ, উগ্র শত্রুপক্ষ তাহাদের এই নির্ব্বেদভাব হইতে কি সুবিধাই না করিয়া লইতে পারে ! ইহাদের সম্মুখে যে সকল উদার হৃদয় জাতি প্রবল যশের আকাঙ্খায় ও স্বদেশের গৌরবের জন্য পাগল হইত তাহাদের উপস্থিত কর, তোমার এই খৃষ্টান সাধারণ-তন্ত্রের সম্মুখে স্পার্টা বা রোমকে উপস্থিত কর ; নিজেদের অবস্থা কি হইল তাহা ভাবিবার সময় পাইবার পূর্ব্বেই এই ধর্ম্মভীরু খৃষ্টানগণ পরাভূত, পর্য্যুদস্ত ও বিনষ্ট হইয়া যাইবে, অথবা শত্রু-পক্ষের মনে তাহাদের প্রতি যে অবজ্ঞার উদয় হইবে কেবল তাহার জন্যই হয়ত প্রাণে বাঁচিয়া থাকিবে। ফাবিয়ুসের ( Fabius ) সৈন্যগণ যে চমৎকার শপথ করিয়াছিল তাহা আমার মনে লাগে ; তাহারা হয় মৃত্যুকে বরণ করিবে না হয় জয়লাভ করিবে এ শপথ করে নাই, তাহারা শপথ করে যে বিজেতারূপে তাহারা ফিরিয়া আসিবে এবং সে শপথ তাহারা রক্ষা করিয়াছিল। খৃষ্টানগণ কখন এরূপ শপথ করিতেন না। তাঁহারা মনে করিতেন ইহাতে ভগবানকে প্রলোভিত করা হয়।

কিন্তু খৃষ্টান সাধারণ-তন্ত্র এই কথাটি ভুল করিয়া ব্যবহার

করিয়াছি ; এই দুইটি কথা পরস্পর বিরোধী। খৃষ্টধর্ম্ম কেবল দাসত্ব ও পরাধীনতা শিখায়। ইহার প্রকৃতি স্বৈরশাসনের পক্ষে এত অনুকূল যে অনেক সময় স্বৈরশাসন ইহা হইতে সুবিধা করিয়া লইয়াছে। যথার্থ খৃষ্টানের জন্ম হয় গোলাম হইবার জন্য ( **les vrais chrétiens sont faits pour être esclaves** ), তাহারা একথা জানে এবং সেজন্য কিছুমাত্র উদ্বিগ্ন হয় না ; তাহাদের চোখে এ ক্ষণস্থায়ী জীবনের মূল্য অল্প।

খৃষ্টান সৈন্য খুব কাজের এ কথা শুনা যায়। যতক্ষণ ইহার দৃষ্টান্ত না দেখান হয়, আমি ইহা অস্বীকার করিব। আমি নিজে খৃষ্টান সৈন্যের কথা অবগত নহি। ক্রুসেডের কথা উল্লেখ করা হইবে। ক্রুসেডরগণের সাহসের কথা অস্বীকার না করিয়া আমি বলিতে চাই যে তাঁহারা মোটেই খৃষ্টান ছিলেন না, তাঁহারা ছিলেন পুরোহিতের সৈন্য, চার্চের নাগরিক ; তাঁহারা লড়াই করেন আপনাদের ধর্ম্মরাজ্যের জন্য যাহা চার্চের হাতে কোন অজ্ঞাত উপায়ে মর্ত্ত্যরাজ্যে পরিণত হয়। চিন্তা করিয়া দেখিলে দেখা যাইবে যে ইহার মূল প্যাগান ধর্ম্মে নিহিত। বাইবেল কোন প্রকার জাতীয় ধর্ম্ম প্রচার করে নাই, খৃষ্টানগণের মধ্যে কোন প্রকার ধর্ম্মযুদ্ধ হওয়া সেহেতু অসম্ভব।

প্যাগানধর্ম্মী সম্রাটগণের অধীনস্থ খৃষ্টান সৈন্যগণ সাহসী ছিল ; সকল খৃষ্টান গ্রন্থকার এ কথা বলিয়াছেন এবং আমিও

তাহা বিশ্বাস করি ; ইহার কারণ ছিল প্যাগান সৈন্যগণের সঙ্গে সাহসের প্রতিদ্বন্দিতা। যখন সম্রাটগণ খৃষ্টান হইলেন তখন হইতে এরূপ প্রতিদ্বন্দিতার কারণ আর রহিল না; ক্রস ঈগলকে তাড়াইলে সঙ্গে সঙ্গে রোমের বীরত্ব অন্তর্হিত হইল।

এখন রাজনীতি সম্পর্কিত বিষয় ছাড়িয়া দেখা যাউক কোনটি ন্যায্য এবং এই প্রয়োজনীয় বিষয় সম্পর্কে নীতি স্থির করা যাউক। সামাজিক চুক্তির দ্বারা রাজশক্তির হাতে প্রজার উপরে যে অধিকার দেওয়া হয় তাহা সাধারণের কল্যাণের জন্য যাহা প্রয়োজন তাহার সীমা অতিক্রম করে না, একথা আমি পূর্ব্বেই বলিয়াছি[১]। (Le droit que le pacte social donne au souverain sur le sujets

---

১। le marquis d'Argenson বলিয়াছেন, "সাধারণ-তন্ত্রের অধীনে অপরের যাহাতে অনিষ্ট হয় তাহা ছাড়া প্রত্যেকে আর সকল বিষয়ে সম্পূর্ণ স্বাধীন"। ইহাই হইল অলঙ্ঘনীয় সীমা ; ইহা অপেক্ষা আর বেশী পরিষ্কার করিয়া এ কথা বলা সম্ভব নয়। আমি সময় সময় এই পাণ্ডুলিপি ( Considerations sur le gouvernement ancien et présent de la France ) হইতে উদ্ধৃত করিবার লোভ সম্বরণ করিতে পারি নাই, কারণ, উক্ত পাণ্ডুলিপি সাধারণে অজ্ঞাত বলিয়া উহার প্রসিদ্ধ ও শ্রদ্ধাভাজন লেখকের স্মৃতির প্রতি সম্মান প্রদর্শন করা আবশ্যক। তিনি মন্ত্রীত্বপদ লাভ করিয়াও প্রকৃত নাগরিকের মনোবৃত্তি এবং স্বদেশের শাসন সম্বন্ধে ন্যায্য ও যুক্তিসঙ্গত মত পোষণ করিতেন।

ne passe point les bornes de l'utilité publique ). তাহা হইলে বুঝিতে হইবে যে প্রজাগণ, আপনাদের মতামতের যতটুকু সমাজের সঙ্গে সম্পর্কিত, কেবল ততটুকুর জন্য রাজ-শক্তির নিকট হিসাব দিতে বাধ্য। এক্ষণে রাষ্ট্রের পক্ষে দেখিতে হইবে যে প্রত্যেক নাগরিকের ধর্ম্ম এমন হয় যে উহা তাহাকে আপন কর্ত্তব্য ভালবাসিতে শিখায়; কিন্তু ঐ ধর্ম্মের বিধি কি হইবে রাষ্ট্রের বা রাষ্ট্রের সভ্যগণের পক্ষে উক্ত বিধির সহিত রীতিনীতি ও ঐ ধর্ম্মপন্থীর অপরের প্রতি পালনীয় কর্ত্তব্যের যে পর্য্যন্ত সম্পর্ক আছে তাহার বাহিরে দেখিবার আবশ্যক নাই। তাহার বাহিরে প্রত্যেকে যেরূপ খুসী মতামত পোষণ করিতে পারে এবং রাজশক্তির তাহা জানিবার দরকার করে না; কারণ, পরলোকের উপর যখন তাহার কোন হাত নাই তখন পরজীবনে প্রজাগণের অবস্থা যাহাই হউক সেটা দেখা তাহার চিন্তার বিষয় নহে যদি ইহলোকে তাহারা সুনাগরিক হয়।

তাহা হইলে দেখা যাইতেছে যে একটি নিছক সামাজিক ধর্ম্মমত আছে যাহার নিয়মকানুন রাজশক্তির নির্দ্ধারিত করিয়া দেওয়া দরকার; এই নিয়মকানুন ঠিক ধর্ম্মের নির্দ্দেশের মত নয়, বরং সামাজিক চিত্তবৃত্তি সমূহের মত; এইগুলির অভাবে সুনাগরিক বা বিশ্বস্ত প্রজা হওয়া অসম্ভব[১]। কাহাকেও

১। কাটিলিনের সপক্ষে ওকালতি করিতে গিয়া সিজর আত্মার মৃত্যু হয় এই মতের পোষকতা করেন। কেটো ও সিসিরো ইহার উত্তর দিতে

ইহাতে বিশ্বাস করাইবার ক্ষমতা না থাকিকেও যে বিশ্বাস করে না রাজশক্তি তাহাকে রাষ্ট্র হইতে নির্ব্বাসিত করিতে পারে ; নির্ব্বাসিত করিতে পারে অধার্ম্মিক বলিয়া নয়, সমাজ বিরোধী বলিয়া। যদি কেহ প্রকাশ্যভাবে এই সকল নির্দ্দেশ স্বীকার করিয়াও এমনভাবে চলে যেন সে এইগুলি বিশ্বাস করে না তাহা হইলে তাহাকে মৃত্যুদণ্ড দিতে হইবে ; আইনের নিকট মিথ্যা বলিয়া সে চরম অপরাধ করিয়াছে।

এই সামাজিক ধর্ম্মের নির্দ্দেশ সমূহ সরল, সংক্ষিপ্ত, পরিষ্কার করিয়া বিবৃত হইবে, তাহার কোন ব্যাখ্যা বা টিকা থাকিবে না। শক্তিমান, বুদ্ধিমান, মঙ্গলময়, দূরদর্শী ও পরিণামদর্শী ভগবানের অস্তিত্ব, পারলৌকিক জীবন, সাধুগণের সুখ, দুষ্টগণের শাস্তি, এবং সামাজিক চুক্তি ও ব্যবস্থাবিধির পবিত্রতা—এইগুলি ব্যবহারিক নির্দ্দেশ। আর নিষেধবিধির মধ্যে আমি একটির বেশী উল্লেখ করিব না ; ইহা হইল অসহিষ্ণুতা ; যে সকল ধর্ম্মমত আমরা অগ্রাহ্য করিয়াছি উহা এই শ্রেণীর বিধানের অন্তর্ভুক্ত।

যাঁহারা সামাজিক অসহিষ্ণুতা ও ধর্ম্মমতের অসহিষ্ণুতার মধ্যে প্রভেদ করেন আমার মতে তাঁহারা ভুল করেন। এই

---

উঠিয়া দার্শনিক সাজেন নাই, তাঁহারা দেখাইতে চেষ্টা করেন যে সিজর অনুপযুক্ত নাগরিকের মত কথা বলিয়াছেন এবং রাষ্ট্রের পক্ষে অনিষ্টকর মত চালাইতেছেন। বাস্তবিক পক্ষে ইহাই ছিল রোমীয় সিনেটের বিচার্য্য বিষয়, ধর্ম্মতত্ত্বের সমস্যা উহার বিচার্য্য ছিল না।

দুই প্রকারের গোঁড়ামি পরস্পর হইতে অবিচ্ছেদ্য। যাহারা নরকস্থ হইবে বলিয়া বিশ্বাস করা যায় তাহাদের সঙ্গে শান্তিতে বসবাস করা অসম্ভব; তাহাদিগকে ভালবাসিবার অর্থ ভগবানকে অবজ্ঞা করা, কারণ, ভগবান স্বয়ং তাহাদিগকে শাস্তি দিয়াছেন; হয় তাহাদিগকে উদ্ধার করিতে হইবে, না হয় নির্য্যাতন করিতে হইবে, ইহা ছাড়া পন্থা নাই। যেখানে ধর্ম্মমতের অসহিষ্ণুতা প্রবেশ করিয়াছে সেখানেই সমাজের উপর কোন না কোন প্রতিক্রিয়া অবশ্যম্ভাবী[১]; যে মুহূর্ত্তে এই প্রতিক্রিয়া আরম্ভ হয় সে মুহূর্ত্ত হইতে পার্থিব ব্যাপারে পর্য্যন্ত রাজশক্তির আর রাজশক্তি থাকে না; সে মুহূর্ত্ত হইতে পুরোহিতগণ প্রকৃত প্রভু হইয়া দাঁড়ায়, রাজা তখন হইতে তাহাদের কর্ম্মচারী মাত্র।

---

১ এইরূপ বিবাহ একটি সিভিল কন্‌ট্রাক্ট এবং সমাজের উপরে ইহার এমন কতকগুলি ফল আছে যাহার অভাবে সমাজের টিকিয়া থাকা অসম্ভব। এখন ধরা যাউক যে পুরোহিতের দল শেষকালে বিবাহ করিবার অনুমতি দিবার অধিকার হস্তগত করিল; ইহা নিশ্চিত যে সকল পরমত অসহিষ্ণু ধর্ম্মেই তাহারা এই অধিকার জবরদখল করিয়া লইবেই; তাহা হইলে ইহা কি স্পষ্ট বুঝা যায় না যে এ বিষয়ে চার্চের কর্তৃত্ব বৃদ্ধি করিতে গিয়া তাহারা শাসনকর্ত্তার কর্ত্তৃত্ব নষ্ট করিবে এবং তাহারা তাঁহাকে যতগুলি প্রজা দিবে মাত্র ততগুলি প্রজা তিনি পাইবেন? লোকে অমুক অমুক মত মানে বা মানে না, অমুক অমুক প্রথা গ্রহণ করে বা অগ্রাহ্য করে, তাহারা বেশী বা কম ভক্তিমান ইত্যাদি বিচার করিয়া পুরোহিতগণ

বর্ত্তমানে যখন কোন জাতির নিজস্ব কোনরূপ জাতীয় ধর্ম্ম নাই এবং আর হইবার সম্ভাবনা নাই তখন যে সকল ধর্ম্ম অন্যান্য ধর্ম্মকে সহ্য করে সেগুলিকে সহ্য করা উচিত, অবশ্য যদি তাহাদের নির্দ্দেশের মধ্যে নাগরিকের কর্ত্তব্য পালনের হানিকর কিছু না থাকে। কিন্তু যে কেহ বলিতে সাহস করিবে যে "চার্চের বাহিরে মুক্তি নাই" ( hors de l'Eglise point de salut ) তাহাকেই রাষ্ট্র হইতে বহিষ্কৃত করা কর্ত্তব্য যদি উক্ত রাষ্ট্রই চার্চ এবং শাসনকর্ত্তা ধর্ম্মগুরু না হন। কেবল

---

যদি তাহাদিগকে বিবাহ দিবার বা না দিবার অধিকারী হয় এবং হিসাব করিয়া ও দৃঢ়তার সঙ্গে চলে তাহা হইলে ইহা কি স্পষ্ট বুঝা যায় না যে তাহারা একাই সমস্ত উত্তরাধিকার ও চাকুরীর ব্যাপারে কর্ত্তৃত্ব করিবে এবং নাগরিকগণকে, এমন কি রাষ্ট্রকে পর্য্যন্ত, নিজের মতে চালাইবে? কারণ, কেবল জারজ লোক লইয়া রাষ্ট্র গঠিত হইলে তাহা কি আর টিকিতে পারে? কিন্তু লোকে বলিবে যে এরূপ অবস্থায় অনাচার রোধ করিবার জন্য আবেদন বাহির করা হইবে, পরোয়ানা বাহির করা হইবে, অনুজ্ঞা বাহির হইবে, দেবোত্তর সম্পত্তি বাজেয়াপ্ত করা হইবে। কি পরিতাপ! তাহাদের যত কম বুদ্ধি, আমি সাহসের কথা বলিতেছি না, থাকুক্ না কেন তাহারা সে সকল কিছুই গ্রাহ্য করিবে না এবং নিজের পথে চলিতে থাকিবে; তাহারা বিনা প্রতিবাদে আবেদন, পরোয়ানা, অনুজ্ঞা, বাজেয়াপ্তি ইত্যাদি হইতে দিবে এবং শেষ পর্য্যন্ত প্রভুই থাকিয়া যাইবে। যেখানে সমস্তই হাতে আসিবার নিশ্চয়তা আছে সেখানে খানিকটা অংশ ছাড়িয়া দেওয়া বড় বেশী ত্যাগ বলিয়া আমার মনে হয় না।

ধর্ম্মতান্ত্রিক শাসন ব্যবস্থায় এইরূপ নির্দ্দেশ ভাল, অন্য প্রকার শাসন ব্যবস্থায় ইহা অনিষ্টকর। চতুর্থ হেনরী রোমীয় ধর্ম্ম অবলম্বন করেন বলিয়া কথিত আছে ; সেই কারণেই প্রত্যেক সাধুব্যক্তির, বিশেষতঃ যিনি যুক্তিতর্ক বুঝেন এরূপ প্রত্যেক শাসন কর্ত্তার, উহা ত্যাগ করা উচিত[১]।

---

১ একজন ঐতিহাসিক বলিয়াছেন যে রাজা উভয় চার্চের ( Hugenot ও Catholic ) পণ্ডিতগণকে লইয়া একটি সভা করেন এবং যখন দেখিলেন যে ক্যাথলিক ধর্ম্মেও মুক্তি পাওয়া যায় একজন আচার্য্য ( ministe ) এই মত প্রকাশ করিলেন সেই মুহূর্ত্তে তাঁহার মুখ হইতে সেই কথা কাড়িয়া লইয়া বলিলেন, "কি ! ঐ ভদ্রলোকগণের ধর্ম্মেও কেহ মুক্তি পাইতে পারে ইহা আপনি বিশ্বাস করেন' ? আচার্য্য উত্তর করিলেন যে সে বিষয়ে তাঁহার কোনই সন্দেহ নাই, যদি সে ব্যক্তি সৎভাবে জীবনযাপন করে। রাজা তখন অত্যন্ত ধীর বিবেচকের মত বলিলেন, "নিজের মঙ্গল দেখিতে গেলে তাহা হইলে আমাকে তাঁহাদের ধর্ম্মাবলম্বী হইতে হয়, আপনার ধর্ম্মে থাকা উচিত নয়। কারণ, তাঁহাদের ধর্ম্মগ্রহণ করিলে' আমি তাঁহাদের ও আপনাদের উভয়ের মতে মুক্তির অধিকারী হইব কিন্তু আপনাদের ধর্ম্মে থাকিলে আমি কেবল আপনাদের মতেই মুক্তি পাইব, তাঁহাদের মতে পাইব না। এখানে নিজের হিত বিবেচনায় আমাকে যে ধর্ম্মে মুক্তি একেবারে নিশ্চয় তাহাই অনুসরণ করিতে হয়" ( Péréfize, Hist. d' Henri IV ).

# ৯ম অধ্যায়

## উপসংহার

রাষ্ট্রীয় অধিকার সম্বন্ধে প্রকৃত মূলনীতি সমূহ নির্দ্ধারণ করিবার ও রাষ্ট্রকে তাহার স্বকীয় ভিত্তির উপর স্থাপিত করিবার চেষ্টা করিবার পর পররাষ্ট্রীয় সম্বন্ধ নির্দ্ধারণ করিয়া উহার বল বৃদ্ধি করা বাকী থাকিতেছে; এই সম্বন্ধের মধ্যে পড়িবে বিভিন্ন জাতির অধিকার, বাণিজ্য, যুদ্ধ এবং রাজ্যজয়ের অধিকার. সাধারণের অধিকার, সংঘগঠন, কুটনৈতিক আলোচনা, সন্ধি ইত্যাদি। কিন্তু এইগুলি একটি নূতন বিষয়ের মধ্যে পড়ে যাহা আমার সংকীর্ণ অনুসন্ধান ক্ষেত্রের পক্ষে অতি বৃহৎ; আমার দৃষ্টি প্রথমাবধি আরও নিকটে আবদ্ধ রাখা উচিত ছিল।